তার অত তেজ, অত মান যে কোথায় গিয়েছিল জানি না। চিঠি খুলে বস্‌লেই সেই প্রথম-দেখা অরুণের প্রশংসমান দৃষ্টি তার মনে পড়ে যেত, ইচ্ছা কর্‌ত অনধিকারের সমস্ত শাস্তি নিয়েও একবার সেখানে ছুটে চলে যায়; একবার দেখে আসে নির্ম্মমের মত এই অর্থহীন শূন্য চিঠি পাঠাবার সময় তার মুখখানা কেমন হয়। এ তারই অনুরোধ হলেও অরুণ কি ইচ্ছা কর্‌লে দুটো কথা লিখ্‌তে পারে না; আগেকার সেই চিঠির মত না হোক, তার শতাংশের একাংশ আনন্দও কি দিতে নেই! একদিন চিঠি এল,—এরকম ছেলেখেলা কর্‌বার সময় অরুণের নেই। সে নিজের অঙ্গীকার থেকে মুক্তি চায়। তাঁকে এখন জীবনসংগ্রামে দারিদ্র্যের সঙ্গে লড়্‌তে হচ্ছে।

শূন্য চিঠির নিষ্ঠুর খেলাও অল্প দিনেই শেষ হয়ে গেল। ভাষাহীন তাগিদে আর ফল ফলে না। অলকার মান বুঝি আর বাঁচে না! কিন্তু যেমন করে হোক সে তার উপায় কর্‌বেই।

চোখের জলে অনেক খাম কাগজ নষ্ট করে একদিন সে একটা উপায় স্থির কর্‌লে। নিজের

হাতেই খামের উপর অরুণের হাতের লেখা নকল করে একাধারে অরুণ আর অলকা দু-জনের কাজই সে এবার থেকে করবে।

পাড়ার যে নিরক্ষর ছেলেটিকে ধরে সে চিঠি ডাকে দেওয়াত, এখন তার কাজ আরো বেড়ে গেল। কারণ এখন পালা করে দুজনের চিঠিই তাকে ডাকে দিতে হয়।

পুরোনো চিঠি কখানা খুলে কতদিন অলকা মনে করত,—একখানা এই চিঠি খামে করে নিজের নামে ডাকে পাঠিয়ে দেয়। কিন্তু কি জানি কেন সেগুলো খোয়া যাবার ভয় তার প্রায়ই হত। তবু সেইগুলো নূতন করে ডাকঘরের ছাপ নিয়ে তার চোখের সামনে এসে দাঁড়ালে হয়ত সেই হারানো দিনের আনন্দ আবার জেগে উঠতে পারত!

হাতে তুলে খামে ভরতে গিয়ে কত দিন সে ফিরে এসেছে। ভেবেছে, এমন করলে চলবে না— আমাকে পাথরের মত কঠিন হতে হবে! স্বামীর সেই-সব চিঠিতে আর তাঁর মুখের কথাতেও অলকা এক দিন শিক্ষা পেয়েছিল যে মানুষের মন বদলায়। তখন সেটা তত্ত্বকথার মত ছিল; নিজের

ক্ষেত্রেও যে একদিন লাগ্‌বে তা সে ভাবেনি। শুনেছিল মানুষের মন নদীর স্রোত; সে দিনে-দিনে ক্ষণে-ক্ষণে বদ্‌লে যাচ্ছে। কিন্তু মন যদি চিরকাল এক জায়গায় নাই থাকে, যদি একদিনের পরিচয় চিরদিনের না হয়, তবে মানুষ অত নিষ্ঠুরের মত অন্যের মন নিয়ে খেলা করে কেন? কেন সে বলে যায় না তার সে-সব দিনের কথা শুধু সেইসব দিনেরই? অলকা এর মীমাংসা করে উঠ্‌তে পার্‌ত না। যদি মানুষের মন নদীর স্রোতই হয়, তবে দুটো নদীর স্রোত কেন একই ভাবে বয় না? দুটো মানুষের মন কেন একই সঙ্গে বদ্‌লায় না? ভগবানের এ বড় অবিচার! তিনি যদি মনটা গতিশীল করেছেন, তবে তার গতি অমন এলোমেলো কেন? সে কেন তাল কাটিয়ে অমন বেতালা চলে যায়?

মাঝে মাঝে তার ইচ্ছা করত স্বপ্নের বিভীষিকার মত তার সব দুঃখদ্বন্দ্ব দূর হয়ে যাক। কিন্তু সে জান্‌ত, বিধির বিধান অতি কঠোর, এ বিধানে অসম্ভব সম্ভব হয় না। তবু মানুষের মন তারি পথ চেয়ে থাকে, নিজেকে সে ওই তুচ্ছ আশার মোহেই ভুলিয়ে রাখে।

নিজের এইসব দুর্ব্বলতায় অলকা নিজের উপর রেগে আগুন হয়ে উঠ্‌ছিল। কেন সে পরের জন্যে অমন করে কেঁদে মর্‌বে? তার নারী-গৌরবে অত বড় ঘা সে কিছুতেই সইবে না।

ভাব্‌তে ভাব্‌তে অলকার শরীর মন উদ্যত বজ্রের মতন হয়ে উঠ্‌ছিল। এ বজ্র যে কার বুকে পড়্‌বে, কার সর্ব্বনাশ কর্‌বে, তা সে নিজেই ভেবে পাচ্ছিল না। তার মনে হত, হয়ত আর কাউকে না পেয়ে সে নিজেকেই সংহার কর্‌বে, নিজের অন্তরের অমূল্যধন স্নেহ প্রেম সব সে পুড়িয়ে ছারখার করে ফেল্‌বে।

যখন তার অন্তর চাইত স্নেহে প্রেমে পূর্ণ হয়ে উঠ্‌তে তখন সে বসে বসে মনে মনে সূক্ষ্ম তর্কজাল বিস্তার করে মনের সঙ্গেই লড়াই লাগিয়ে দিত। বাস্তবিক স্নেহ প্রেম ভালবাসা এ-সবের প্রয়োজন কি? কেন, এম্‌নি কি দিন চলে না? মানুষ যদি নিজের কাজগুলো করে যায়, কেউ যদি কারুর জন্যে না তাকায়, কেবল প্রয়োজন বুঝে, কর্ত্তব্য দেখে করে যায়, তাতেই বা ক্ষতি কি? লোকে বলে বটে অমন করলে আর সৃষ্টি চলে না!

তাই অলকা কখনও কখনও ভাব্‌ত—আচ্ছা, নাই চল্‌ল সৃষ্টি! এতদূর পর্য্যন্ত ভাব্‌তেও তার বাধা পড়্‌ত না—মনে হত, হ্যাঁ, হয়ত এসবের প্রয়োজন আছে। হয়ত স্নেহ প্রেমই জগতের কেন্দ্র। দুরন্ত ঝড়ের ঘায়ে চূর্ণবিচূর্ণ হয়েও ঐ প্রেমকে মানুষ ঠেল্‌তে পারে না, প্রেমে যে বেদনা আনে তারি তীব্র মধুর আনন্দ শূন্য হৃদয়ের দুঃখহীন চির নিশ্চিন্ততার চেয়ে বরণীয়। কিন্তু থাক্‌লই বা প্রয়োজন, হলই বা জগতের কেন্দ্র! জগতের সঙ্গে তার সম্পর্ক কি? যে জগৎ তাকে অস্পৃশ্যের মত দূরে ঠেলে রেখেছে, সে-জগতের সঙ্গে ছন্দে তালে ঐক্য রেখে সে কেন চল্‌তে যাবে? সে সৃষ্টিছাড়াই হবে। কেউ যা হতে পারেনি, হতে পার্‌বেও না, তাই সে হবে। আর এত করে ঠেকা দিয়ে, তালি দিয়ে নিজের অবস্থা জগতের ছাঁচে ঢালা নিটোল সুন্দর কর্‌তে চাইবে না। এই রকম সব ভাব্‌না ভেবে ভেবে অলকা দেখ্‌ত মনটা যেন তার শুকিয়ে কাঠ হয়ে উঠ্‌ছে, কোনো-রকম ভাবের কি রসের লেশ খুঁজে-পেতে বের করা কষ্টকর। নিজের মনের এই শুষ্ক

কঠিন মূর্ত্তিতেই সে বেশ একটা নিষ্ঠুর আনন্দ বোধ করত। এমন পাষাণ প্রাণে বেদনা দিয়ে কেউ কাঁদাতে পারবে না; এমনি করেই মাথাটাকে চিরদিন উঁচু করে চলা সহজ। নত হবার আর কোনো ভয় থাকবে না।

অলকা তার মনটাকে কেবল বিচারবুদ্ধি দিয়ে সাজিয়ে কঙ্কালের মত আনন্দহীন কঠিন করে তুলতে পারলেই যেন বাঁচত। বিচারবুদ্ধির উপরে প্রয়োজনের অতীত যে একটা হৃদয়ের রাজ্য আছে, আজ সেটাকে অস্বীকার করতে পেলেই তার মুক্তি। সে রাজ্যের বেদনা ও ব্যথার আনন্দ আর পরাজয়ের সুখ আজ তার অসহ্য। সে নিজে যেখানে জয়ী হতে চেয়েছিল, স্বেচ্ছায় যেখানে সে মাথা হেঁট করেনি, ঘাড় টিপে সেখানে তাকে ধূলিশায়ী করে দিলে সে সইতে পারবে না। আনন্দে যদি সে পরাজয় স্বীকার করতে পারত তবেই ছিল তার সুখ। ফলে ফুলে শস্যক্ষেত্রে সকল শোভার মধ্যে সেই যে হৃদয়রাজ্যের উপভোগের জন্য ডালি সাজানো, সকল জিনিসের রঙে, সকল গানে গন্ধে যে রাজ্যের অধিকার, অলকা আজ সে রাজ্য ছেড়ে

মুক্ত হতে চায়। সে চায় শুষ্ক কঠিন মূর্ত্তিতে শুধু সত্য আর প্রয়োজন দেখ্‌তে।

এমনি ভাবের সময় সে মানুষের মিষ্টি কথার, প্রিয়জনের আদরের মূল্য বুঝে উঠ্‌তে পার্‌ত না। তার স্বামীর লেখা পুরানো চিঠিগুলো তখন তার কাছে অর্থশূন্য হাস্যকর জঞ্জাল মনে হত। সে ভেবে পেত না, সময় নষ্ট করে অকারণে এই রকম কতকগুলো পাগ্‌লামির উচ্ছ্বাস করে মানুষের কি প্রয়োজন সিদ্ধ হয়। সেই কোন্ আদি যুগ থেকে মানুষের এই যে চিরন্তন বিরহবেদনা, যা নিয়ে যুগে যুগে কালে কালে কবিরা কত গান গেয়ে গেছেন, একদিন সেই-সবের মাধুর্য্যে সে ডুবে থেকেছে, তাতে কত আনন্দই পেয়েছে; কাব্যের মত অত বড় সত্য আর কোনো জিনিসকে ভাবেনি। কিন্তু আজ ভাব্‌ছে—তার মধ্যে আছে কি? আশ্চর্য্য এই, এত বড় একটা মিথ্যা কি করে অনাদিকাল ধরে তেমনি একইভাবে মানুষের মনকে ঘিরে আছে! তার অন্ধ চোখ কি কোনো দিনই খুল্‌বে না? ঝড়ঝঞ্ঝার কঠোর নিষ্ঠুর মূর্ত্তিই ত জগতে সত্য। তাই ত চোখে কানে ঠেকে, আর কিছুই ত নেই।

অলকা এত তর্কযুক্তি করেও কিন্তু নিজেকে পরাস্ত কর্‌তে পার্‌ছিল না। মনটা তার কঠিন হয়ে উঠেছিল বটে, কিন্তু সুযোগ পেলেই সে সেই দুঃখের রাজ্যেই ছুট্‌তে চাইত। কঠিন নিগড়ে বাঁধা হয়ে দুঃখহীন লোকে থাক্‌তে সে কেমন হাঁপিয়ে উঠ্‌ত। দুঃখ নির্ব্বাণ কর্‌বার এ উপায়টা সে ভাল করে মানিয়ে নিতে পার্‌ছিল না।

( ৮ )

সেদিন সকালে অলকার চিঠিখানা বেশ ভারী-ভারী ঠেক্‌ছিল। তা ছাড়া সেটা যে তার নিজেরই জাল নয়, তা এক নিমিষেই অলকা বুঝে ফেলেছিল। আজকে যে তাতে কি থাক্‌তে পারে অলকা অনেক ভেবেও ঠিক করে উঠ্‌তে পার্‌ছিল না। সারাদিন চিঠিখানা লুকিয়ে রেখে রাত্রে দেখ্‌লে—স্বামী তাকে মস্ত একখানা চিঠি লিখে ফেলেছেন। অত-বড় চিঠি দেখেই আনন্দে অলকার মুখ উজ্জ্বল হয়ে উঠেছিল, কিন্তু কি মনে করে তখনি আবার আগের মত ঔদাস্যমাখা স্থির নিশ্চল হয়ে গেল।

অরুণ এত দিনের অনাদরের জন্য ক্ষমা চেয়ে জানিয়েছে, দারিদ্র্য তার হৃদয় এতদিন কঠিন চাপে

চেপে রেখেছিল; আত্মীয়বন্ধু সব সে ভুলে গিয়েছিল। আজ পিতা তার অপরাধ ক্ষমা করেছেন; এই দীর্ঘকালে দুহাজারের মধ্যে পাঁচ শত টাকা মাত্র শোধ হয়েছে, তবু তার চেষ্টা ও পিতৃ-আদেশে অচলা নিষ্ঠা দেখে পিতা খুসী হয়ে সব দোষ মার্জ্জনা করেছেন। তাই অরুণ দুদিনের মধ্যে অলকাকে নিতে আস্‌ছে। এবারে আর কোনো অনাদর হবে না। তার দারিদ্র্যের সমস্ত অপমান মুছে যাবে।

বার চোদ্দ পৃষ্ঠা জুড়ে চিঠিতে এই কথাগুলিই নানা ভাবে নানা স্বুরে সাজানো ছিল। অলকা চিঠি শেষ করে একবার হাস্‌লে। তারপর আর না দেখে তুলে রেখে দিলে।

জামাই শ্বশুর-শাশুড়ীকেও মেয়ের দ্বিরাগমনের খবর দিয়েছিলেন। এত বড় মেয়ের যে দ্বিরাগমন কর্‌তে হল এই তাঁদের ক্ষোভের কারণ ছিল। যাক, তবু যে এতদিনে বেয়াইএর বৌ নেবার সময় হল এই ঢের।

জামাই এলে পাড়ার যত মেয়ে মিলে মহা কলরবে অলকাকে সাজাতে বস্‌ল। সে কি পাতা-

কাটা চুল টেপার ঘটা! আল্‌তা কাজলেরই বা কি বাহার! সিঁদুরের টিপ সাত জনে সাত রকম পরিয়েও পছন্দ করে উঠ্‌তে পার্‌ছিল না। শাড়ীর বাহারও কম হয়নি। অলকা মনে মনে হাস্‌ছিল। সেদিনকার তার প্রসাধনের অপমানের ব্যথা আজও ত সে ভোলেনি।

ঘরে ঢোক্‌বার আগে আড়ালে সমস্ত সাজ ঘুচিয়ে ফেলে শুধু একখানা কাল্পেড়ে শাড়ী আর চারগাছা কাঁচের চুড়ি পরে অলকা স্বামী-সন্দর্শনের জন্যে প্রস্তুত হয়ে নিল।

অরুণ কাছে এগিয়ে আস্‌তেই তার পায়ে প্রণাম করে অলকা বল্‌লে, "আমাকে রেখে যাবার দিন তুমি কেন জানি না আমার গয়নাগুলো চাওনি, আমিও তখন লজ্জার মাথা খেয়ে নিজে হতে দিতে পারিনি, পাছে লোকে আমার অপমানের কথা জেনে যায়। আজ আমি এই-সব ধরে দিচ্ছি, তুমি নিয়ে যাও।"

অরুণ গহনার পুঁটুলি ঠেলে ফেলে বল্‌লে, "ওকি! আমি ত ও নিতে আসিনি। আমি তোমায় নিতে এসেছি।"

অলকা বল্‌লে, "সে ত এখন হবার জো নেই। যদি কোনো দিন ঋণ শোধ কর্‌তে পারি তবেই যাব। তুমি পিতৃ-আদেশ পালন করে পিতৃভক্তির দৃষ্টান্ত দেখিয়েছ, আমি পিতৃঋণ শোধ না করে তোমার সংসার দখল করি কি বলে?"

নদীর স্রোতের মত আজও মানুষের মন বদ্‌লেছিল, কিন্তু সে অন্য দিকে।

# আনন্দ-প্রদীপ

এই সবে সেদিন, ফাল্গুনের প্রথমে শ্রীপঞ্চমীর দিনে শ্রীদেবী ধরার গায়ে তাঁর শ্রীহস্ত বুলিয়ে দিয়ে সমস্ত আকাশ বাতাস কানন কুসুম শ্রীমণ্ডিত করে তুল্‌লেন! সেইদিন থেকে গাছে গাছে সমস্ত ফুল বসন্তলক্ষ্মীর পায়ে লুটিয়ে পড়্‌বার জন্যে ব্যাকুল হয়ে ফুটে উঠ্‌ল, হাজার ফুলের হাজার গন্ধ ধূপের মত ঊর্দ্ধমুখ হয়ে তাঁর আগমন ভিক্ষা করতে সুরু করে দিল, তাদের এই শব্দহীন পূজায় মানুষের মনও চঞ্চল হয়ে উঠ্‌ল; মানুষপূজারী তার 'গানের ডালায়' নৈবেদ্য সাজিয়ে তরুলতার পূজার দোসর হয়ে দাঁড়াল।

তারপর যেদিন ফাল্গুনের মাঝামাঝি আগমনীর গানে গন্ধে উন্মনা হয়ে বসন্তলক্ষ্মী নেমে এসে তাঁর জগৎ-জোড়া সিংহাসনের শ্যামশোভা শতগুণ বাড়িয়ে দিলেন, পৃথিবী তাঁর আশাপথ চেয়ে এত দীর্ঘদিন ধরে যে আসন নানা রত্নে সাজিয়ে

তুল্‌ছিল, সেই আসন যেদিন তাঁর অঙ্গস্পর্শে ধন্য হয়ে গেল, যেদিন মাঘী-পূর্ণিমার স্বর্ণপ্রদীপ দেবীর আরতির আলোয় মানুষের চোখ জুড়িয়ে দিলে, পাখীর বাসায় বাসায় আরতির ধ্বনি ঝঙ্কার দিয়ে উঠ্‌ল, সেদিন মানুষ আর দেয়ালগাঁথা ঘরের নির্ব্বাসন সইতে পার্‌লে না। তার চিরনবীন প্রাণ মুক্তির আশায় ছুটে বেরিয়ে পড়্‌ল !

মানুষ তার সঙ্গে নিয়েছিল একটি তরুণী সখীকে। সেই তরুণীর পা মাটি ছোঁয় না, তার গতির সঙ্গে-সঙ্গে আশে-পাশে সমস্ত তুচ্ছ ধূলিকণাও মধুর হয়ে ওঠে, সেই মাধুরীই মানুষের মনে আনন্দ জাগিয়ে রাখে ! তরুণীর দৃষ্টি কোথাও বাধে না, হাজার উঁচু পাঁচিল দিয়ে রাখ, হাজার কাঁটার বেড়া দিয়ে থাক, তোমার ঘরের সকল-কিছুই তার চোখে পড়্‌বে, তার চোখের ছায়ায় মানুষও সমস্ত জগতের ছায়া দেখে নেয়।

মানুষ কিন্তু এই সখীর দেখা দিনে বড় পায় না, রাত্রেও জ্বলন্ত মশাল জ্বেলে তাকে খুঁজ্‌তে গেলে সে পাখীর মত কোথায় উড়ে চলে যায়। সে দিনের আলোয় দেখা না দিলেও সে ছায়াময়ী ;

তার অঙ্গ স্পর্শ মানুষ কোনো দিন করেনি ; কাজের কথা ভুলে, সকল সন্ধান ছেড়ে দিয়ে, যখন মানুষ নিজেকেও মনে করে রাখে না, অমনি পূর্ণিমার আলোয় যখন সে সেই বাইরের জগতের সিংহাসনের অধিষ্ঠাত্রী দেবীর ডাক শুন্‌তে পায়, তখনি পথের সাথী হয়ে, বিশ্বভুবনের পথ দেখিয়ে দেবার জন্যে তার ছায়া-সখীটি একটু দূরে পাশেই এসে দাঁড়ায়, তার খোলা চুলের মৃদু গন্ধ, আঁচলের বাতাস মানুষকে বলে যায়—তোমার পথের সাথী এসেছে।

মাঘীপূর্ণিমার রাত্রে ছায়া-সখীর সঙ্গে পথে বেরিয়ে চাঁদের আলোর উপর দৃষ্টি রেখে শালগাছের ছায়ায় নিজেকে একটু আড়াল করে যেতে তার মনে হল—আকাশে আজ এত আলো কেন ? পৃথিবী আজ অজস্র আলোর বুকে এমন ছায়ার ছবি এঁকেছে কি করে ? শুনেছিলাম না চাঁদ মরা ? তাকে এত রূপ, এমন মধুর দৃষ্টি আজ কে ধার দিয়েছে ?

সখীর চোখে মানুষের মনের প্রশ্নটি ফুটে উঠ্‌ল। সে তার অতল সাগরের মত চোখ দুটি তুলে একটু মধুর হেসে বল্‌লে—এই কথাটাই জান না ? আচ্ছা আজ তবে শুনে রাখ—

সৃষ্টি যখন প্রথম হয়, তখন দুটি প্রাণী হয়; মাত্র তারাই দুজন আকাশ ধরণী সমস্ত পূর্ণ করে জগতের মাঝখানে বাসা বেঁধেছিল। তারা দুজন কিন্তু থাকৃত দুজায়গায়। এই দুজনের নাম ছিল সুনীল আর শ্যামা।

শ্যামা থাকৃত ছায়ানিবিড়, একটি বনের বুকের মাঝখানটিতে। গাছের তলায় কত যুগযুগান্ত ধরে তখনকার দিনেও পাতা পড়ে পড়ে পুরু গালিচার মত স্তূপ হয়ে থাকৃত। সেই পাতার গালিচার উপর গাছের ডালের ঘন-বিনোনির চাঁদোয়ার তলে, তুষারের-মুকুট-পরা যোজন-জোড়া দেয়ালের পাশে সাগরিকা নদীর ধারে শ্যামার বাড়ী। সেই বিছানার উপর সারাদিন বসে বসে সে সে-দিকে চেয়ে থাকৃত, কখন বা ঘাটে পা ডুবিয়ে নদীর জলে ছোট দুখানি হাত দিয়ে ঢেউ তুলে দিত, আবার কখনো বা বনের ভিতর ঢুকে আঁচলের দোলা দিয়ে গাছের মাথায়-মাথায় শিহরণ জাগিয়ে দিত। গাছের ডালগুলি ঝুঁকে পড়ে আনন্দে তার সঙ্গে খেলা করতে ছুটে আসৃত, অমনি নদীর জলও কল্‌কল্‌ ছল্‌ছল্‌ করে ডাঙায় উঠে এসে শ্যামার আঁচল চেপে ধরতে যেত।

খেয়ালী শ্যামা হয়ত তখনি সব খেলা ফেলে দিয়ে ঘরে ফিরে গিয়ে বস্‌ত। বন কি করে? মনের দুঃখে মাথা নীচু করে বসে থাকৃত, আর দু'চারটা গাছ অভিমানে একেবারে আছড়ে পড়ে মাটিতেই শুয়ে পড়ত, সাগরিকা ছোট্ট মেয়ের মত রাগ করে বেঁকে বেঁকে ঘর ছেড়ে কোথায় চলে যেত।

এই দুষ্টু মেয়ে শ্যামার বন্ধুবান্ধব কেমন দেখ্‌লে ত? কিন্তু সে নিজে কেমন দেখ্‌তে ছিল তাও ত একটু জানা চাই। বসন্ত উদয় হতে না হতে শাল-বনে কচি কচি পাতায় কেমন রং ধরে দেখেছ? শ্যামার গায়ের রং ছিল তেমনি। সে একখানা সবুজ রঙের জরি-পেড়ে শাড়ী পর্‌তে খুব ভাল বাস্‌ত, সেখানার রং ছিল প্রথম-শরতের ধানের ক্ষেতের মত, তাতে পাখী ফুল পাতা আরও কত কি নক্‌সা-কাটা। শ্যামার চুল ছিল দূর মাঠের শেষের আঁধার বনের মত ঘন-নিবিড়, নাড়া পেলেই তাতে বনের মাথার মত তরঙ্গ খেলে যেত। বর্ষার দিনে সেই চুলের রাশ এলিয়ে শ্যামা মনের সাধ মিটিয়ে স্নান কর্‌ত! শ্যামার চোখ দুটি যে কত সুন্দর তা বলা শক্ত। সন্ধ্যাবেলা সূর্য্যাস্তের শেষ

স্মৃতি বুকে ধরে দীঘির কালো জল যখন চুপটি করে পড়ে তার অতীতের স্বপ্নে বিভোর হয়ে থাকে, তখন তার দিকে চেয়ে দেখেছ কি ? হয়ত শ্যামার চোখের দৃষ্টি তেমনি ছিল ! কিম্বা তাই বা বলি কি করে ? নদীর জলে ভোরের আকাশের রক্ত-রাগের সঙ্গে-সঙ্গে যে হাসিটি ঝল্‌মল করে ফুটে ওঠে, তাতে বিয়ের কনের কল্পনার মত যে অক্ষয় সৌন্দর্য্যের আভা উঁকি দিতে থাকে; শ্যামার চোখের দৃষ্টি তেমনও হতে পারে। কিন্তু এতেও যে ঠিক কথাটা বলা হল না। সূর্য্যমুখী ফুল যে ব্যাকুলতা দৃষ্টিতে ভরে সারাদিন তার প্রিয়ের দিকে চেয়ে থাকে, কমলকলিকা যে গভীর দৃষ্টি নিয়ে ফুটে ওঠে, ঘাসের বনের ছোট ফুলগুলি যেমন মিষ্টি হাসি হেসে সব অপমান সহ্য করে, শ্যামা বোধ হয় তার চোখে এই সবেরই মিলন ঘটিয়েছিল।

এই শ্যামা একদিন হঠাৎ তার নতদৃষ্টি উঁচু করে আকাশের দিকে চাইল। সেখানে সে যে কি দেখ্‌লে তা কে জানে, তার দৃষ্টি আর তুচ্ছ ধরার দিকে ফিরে আস্‌তে চায় না ! শ্যামার ঘরের থেকে অনেক উপরে কোন এক সাত-শ তলার ঘরে

সুনীলের বাস ছিল। কবে থেকে যে সে সেখানে ার বেঁচে ছিল তা বলা যায় না, কারণ তার চেহারা দেখে বয়স ঠিক করা একটু শক্ত। পোষাকে তার বৈরাগ্যের লক্ষণ কোনো দিন দেখা যায় নি, কিন্তু বয়স যে তার একেবারেই হয় নি, এটাও সব সময় মনে হয় না। ফিকে নীল রঙের বসনখানিই সে সব সময় গায়ে জড়িয়ে থাকৃত, কিন্তু সময় সময় ঘন নীল বাসের উপর হীরের মালা দুলিয়ে সে একেবারে বর সেজে বস্‌ত! ছোট বড় অনেক প্রদীপ তার সভা উজ্জ্বল করে ত। এই যে সুনীল, এর মেঘের মত ঘন গুচ্ছ গুচ্ছ নরম হাল্কা একমাথা চুল ছিল, কিন্তু সে চুল কখনও 'শরৎ-শেষের মেঘের মত' তুষারশুভ্র হয়ে উঠ্‌ত আবার কদিন যেতে না-যেতেই কি এক মায়ার খেলায় বুড়োর মাথা ভরা পাকা চুল বর্ষার সজল মেঘের মত ঘোরাল হয়ে যেত।

শ্যামা যেদিন সুনীলকে দেখে অমন অবাক হয়ে চেয়ে রইল, সেদিন সুনীলের চোখও কোন্ অজানার টানে নীচু হয়ে শ্যামার দিকে চাইল। শ্যামা হেসে বল্‌লে, "ওগো নীল-সাগরের নূতন বন্ধু,

অত উপরে কেন? নীচে এস না। একলাটি নিজের ঘরে আমি কতদিন বসে থাক্‌ব? তুমিও ত দেখ্‌ছি একলাই থাক, নেমে এস, দুজনে ঘর বেঁধে একসঙ্গে আনন্দে দিন কাটাব।”

সুনীল তার কথা শুনে নিজের শক্তির অভাবের কথা মনে করে লজ্জায় লাল হয়ে উঠ্‌ল। কি আর করে, যা হোক একটা উত্তর ত দিতে হবে! সেও একটু হেসে, বল্‌লে, “আমি যে ভাই ঘর ছেড়ে নীচে যেতে পারি না। আমার হীরে মাণিক অনেক আছে বটে, বাড়ীও সাত-শ তলার উপরে, কিন্তু আমার ক্ষমতা এত কম যে একটু নীচে নাম্‌তেও পারি না। তুমিই না হয় উপরে উঠে এস। আমার ঘরে অনেক জায়গা আছে, তোমার কোনো কষ্ট হবে না।”

শ্যামার হাসি শুকিয়ে এল, সে বল্‌লে, “আমিও ভাই উপরে উঠ্‌তে পারি না, আমায় এই মাটির পৃথিবীতেই চিরকাল কাটাতে হবে।”

কথা বল্‌তে বল্‌তে শ্যামার গলা কেঁপে এল। দুঃখে অভিমানে মুখ ভার করে সে চুপ করে বসে রইল। শ্যামার দিকে চেয়ে চেয়ে সুনীলের মুগ্ধ

দৃষ্টি ক্রমে উজ্জ্বল হয়ে এল। ক্রমে রাগে তার দৃষ্টি প্রখর হয়ে উঠ্‌ল; একি অন্যায় জগতের নিয়ম! চিরকাল এম্‌নি বন্দী হয়ে দুজনকে থাক্‌তে হবে? এত দীর্ঘদিনের অপেক্ষার পরে যে সাথের সাথীর দেখা পেল, সে কেন চিরসাথী হতে আস্‌বে না? রাগে সুনীলের ইচ্ছা হচ্ছিল চোখের দৃষ্টিতে শ্যামাকে ভস্ম করে ফেলে। কিন্তু কি কর্‌বে বেচারী শ্যামা? সেও যে ধরার বাঁধন কাটিয়ে আস্‌তে পারে না। বন্দিনী শ্যামার দুঃখে বন্দী সুনীল ব্যথিত হয়ে বিষণ্ণ মুখে ঝুঁকে পড়ে তার করুণ কোমল মূর্ত্তিটি দেখ্‌তে লাগ্‌ল। তার হাওয়ার মত হাল্কা উত্তরীয়খানি দুলে দুলে গিয়ে শ্যামার চুলের উপর পড়্‌ল। শ্যামার মনে হল, ওই অত উপর থেকে যেন তার সুদূরের নূতন বন্ধুর স্নেহস্পর্শ উত্তরীয়ের উপর ভর করে ভেসে এসে তার মাথায় আশীর্ব্বাদ বর্ষণ করে যাচ্ছে। যেন বলে যাচ্ছে, বন্ধু, তোমার মুক্তি হোক্।

শ্যামা তখনও তেমনি করেই চেয়ে রইল। সারাদিন চোখের পলক না ফেলে সুনীলের ক্লান্ত চোখ ঢুলে আস্‌ছিল। সে ঘুমে দৃষ্টি ভরে বিদায়ের

মধুর হাসি হেসে তেমনি একটু নত মুখে সেইখানেই ঘুমিয়ে পড়ল। শ্যামার স্বপ্ন তার ঘুমন্ত মুখের উপর সোনার রঙে কত ছবি এঁকে দিয়ে গেল।

এম্‌নি করে কত দিন যায়। প্রতিদিন সকাল হতে না-হতে তুজনে তুজনের দিকে চেয়ে গল্প জুড়ে দেয়। শ্যামা হাত-তুলিয়ে ডাকে "এস, এস।"

সুনীল কোঁকড়া চুলের গোছা নেড়ে বলে, "না, গো, না, যেতে পারব না।"

দিনের পর দিন একটানা বসে বসে গল্প করে, একদৃষ্টে সুনীলের প্রখর দৃষ্টির দিকে চেয়ে থেকে শ্যামা যেন শুকিয়ে উঠ্‌তে লাগ্‌ল। অযত্নে আর ধূলার অত্যাচারে তার স্নিগ্ধ সবুজ শাড়ীখানি গেরুয়া হয়ে গেল, তার চুল ঝরে পড়ে যেতে লাগ্‌ল, দৃষ্টি ক্ষীণ হয়ে এল।

সুনীল সজল চোখে চেয়ে বল্‌লে, "শ্যামা ভাই, কি হয়েছে তোমার? অমন সোনার প্রতিমা এমন হলে চল্‌বে না ত।"

তার ইচ্ছা কর্‌ছিল শ্যামার গায়ে হাত বুলিয়ে তার সব তুঃখ দূর করে দেয়। কিন্তু শক্তি যে নেই। তুঃখে সুনীলের চোখ দিয়ে টপ্‌টপ্‌ করে জল

ঝরে শ্যামার আঁচলে শ্যামার চুলে ছড়িয়ে পড়্‌ল। শ্যামা ক্ষীণ কণ্ঠে ডেকে বল্‌লে, "জল দাও ভাই, আমি তৃষ্ণায় শুকিয়ে গেলাম।"

মহা উৎসাহে ছুটে গিয়ে সুনীল হুড়্‌মুড়্‌ দুড়্‌দুড়্‌ করে ঘরের সোনার ঝারি কলসী উল্‌টে ফেলে শ্যামার চোখ ঝল্‌সে দিয়ে কি একটা আগুনের মত পিচ্‌কারি করে উপর থেকে হাজার ধারায় ঠাণ্ডা জল ঢেলে দিতে লাগ্‌ল।

সেই জলে স্নান করে আকণ্ঠ পান করে শ্যামার চেহারা ফিরে এল, তার চোখের চাউনি ঢল্‌ঢলে হয়ে উঠ্‌ল।

তার পর দিনে দিনে শ্যামার ঘরের চারি ধারে কত জীবজন্তু সুনীলের দৃষ্টির তলায় ঘর বাঁধ্‌লে। তারা সবাই শ্যামার কোলের ছেলের মত তার কাছে সহস্র আব্‌দার জুড়ে দিলে। তাদের নিয়ে শ্যামার দিন একরকম মন্দ কাট্‌ত না। কিন্তু সে যাকে চেয়েছিল, তাকে ত পায়নি, কাজেই তার চিরদিনের ব্যাথাটা বুকের মধ্যে লুকিয়েই রইল। সে ব্যথায় সে এখনও তেমনি শুকিয়ে ওঠে, তার দুঃখে সুনীলের চোখের জল এখনও তেমনি করে ঝরে পড়ে।

শ্যামার নূতন সাথাদের মধ্যে একজন ছিল তরুণ। তরুণের হাতে একটা বাঁশের বাঁশী, গায়ে বাসন্তী রঙের চাদর, গলায় রজনীগন্ধার মালা। সে পথে পথে ঘুরে বেড়ায়, মনের মধ্যে তার কত ছন্দ কত গান থেকে থেকে জেগে ওঠে, কিন্তু সুর ধরে বাইরে তারা কেন জানিনা ফুটে ওঠে না। বাঁশীর কানে সে তার সেই সুর ঢেলে দিতে চায়, কিন্তু বাঁশী দুঃখের সুরে ব্যথার রাগিণীতে মাঝে মাঝে কেঁদে ওঠে বটে, কিন্তু আনন্দের ঝঙ্কার তাতে কিছুতেই বেজে ওঠে না।

তরুণের এ দুঃখ সহ্য হত না। সে ভাব্‌ত—কেন এমন হবে? আনন্দ কি জগতে নেই? কেবল দুঃখের কান্নাই কেন গাইব?

শ্যামার কাছে তরুণ তার দুঃখের কথা নিবেদন করলে। সেই যে আনন্দ, যাকে সে সারা জগৎ খুঁজে বেড়াচ্ছে, কেন তাকে সে পাবে না?

শ্যামা বল্‌লে—"ওরে পাগল, যে শ্যামা আঁচল দিয়ে তোদের ঢেকে রেখেছে, যার হাতের অন্ন খেয়ে মানুষ হলি, সে যে দুঃখ ছাড়া আর কিছু

জানে না! যে সুনীলের চোখের আলোয় তোদের ঘরে আলো জ্বল্‌ছে, সেও যে বড় দুঃখী, দুঃখই যে তোদের ঘিরে রেখেছে। দুঃখের মাধুরীই তোর বাঁশীর সুরে বাজ্‌বে।"

পাগ্‌লা তরুণ বল্‌লে,—"সে কিছুতেই হবে না। ব্যথায় যখন আমাদের, প্রথম দৃষ্টি মেলেছি, তখন ব্যথার বাঁশী ত বাজ্‌বেই, কিন্তু আনন্দ চাই। এই যে তোমার কোলের ছেলেমেয়েগুলি, এরা সারাদিন বেদনার সঙ্গে, বিচ্ছেদের সঙ্গে যুদ্ধ করে, সন্ধ্যায় ব্যথাভরা চোখ বুজে ঘুমিয়ে পড়ে। এরা তোমার হাতের অন্নের সঙ্গে-সঙ্গেই এ-সব পেয়েছে জানি, কিন্তু আনন্দ আমি এদের দেবো, মিলনও এনে দেবো। বলো তুমি সে আনন্দ কোথায় পাবো, মিলনই বা কোথায় ঘট্‌বে। তুমি তোমার দুঃখের সাথী আমাদের করেছ, আমরা আমাদের সুখের সাথী তোমায় কর্‌ব।" শ্যামা বল্‌লে, "যাও সুনীলের কাছে। কোথায় আনন্দ আছে সে বলে দেবে আর পারো ত সুনীলকেও সেই আনন্দের সাথী করে নিও।"

পাগ্‌লা তরুণ সুনীলের সাত-শ তলার ঘরে গিয়ে

ধাক্কা দিলে। সুনীল ব্যস্ত হয়ে বেরিয়ে এসে বল্‌লে "কে গো তুমি পথিক ? কি চাও ?" তরুণ উত্তর দিলে, "আনন্দ চাই, দিতে পার্‌বে ?"

সুনীল ত অবাক ! আনন্দ কোথায় পাবে সে ? দুঃখই ত তার সম্বল। তরুণ ছাড়্‌বার পাত্র নয়। সে বল্‌লে, "তুমি সন্ধান বলে দাও। আমি সংগ্রহ করে আন্‌ব। এনে তোমাকেও ভাগ দেবো।"

সুনীল চোখ খুব বড় করে একবার চারদিকে চেয়ে দেখে নিয়ে বল্‌লে, "দেখ্‌ছি ধূলিকণার মত আনন্দরেণু জগতে ছড়িয়ে আছে; তোমায় কুড়িয়ে নিয়ে আস্‌তে হবে। সব জায়গাতেই আছে, তোমার চোখে সবই ধরা পড়্‌বে। যাও কণা-কণা করে খুঁটে আনো।"

তরুণ চলে গেল। নেমে গিয়েই দেখ্‌লে বনের হরিণের চোখের দীপ্তিতে আনন্দ এককণা ফুটে আছে। চাইতেই তারা তার ভাগ দিলে।

তারপর বন পার হয়ে পথের শিশুর হাসি থেকে, ঘরের বধূর প্রতীক্ষা থেকে, কুমারীর কল্পনা থেকে, ফুলের রূপ থেকে, কণা-কণা করে আলো আর আনন্দ নিয়ে বাসন্তী চাদর বোঝাই করে তরুণ এসে

সুনীলের দরবারে হাজির। কিন্তু এত আনন্দ সে রাখে কোথায় ?

সুনীল আবার বাড়ী উলট্‌পালট্‌ করে খোঁজ করতে সুরু করলে। অনেক খোঁজাখুঁজির পর বেরুল একটা প্রকাণ্ড শূন্য সোনার প্রদীপ। তরুণ ছুটে গিয়ে সেইটা তুলে নিয়ে তাতে তার সমস্ত আহরণ উজাড় করে ঢেলে দিলে।

আনন্দের আলো পেয়ে শূন্য প্রদীপ জ্বলে উঠল। তখন রাত্রি হয়েছে। ঘরে ঘরে ক্লান্ত মানুষগুলি ঘুমিয়ে পড়েছে। শ্যামার আঁচল তাদের সকলকে বাতাস দিয়ে দিয়ে গভীর ঘুমের কোলে শুইয়ে দিচ্ছিল। সারাদিনের দুঃখ তখন তারা ভুলে গেছে। গত দুঃখের পরে আবার আগামী দুঃখের সময় জেগে উঠতে হবে, তাই মাঝপথে তারা একটু বিশ্রাম করে নিচ্ছিল।

এমনি সময় সমস্ত আকাশ পৃথিবী পূর্ণ করে আনন্দ-প্রদীপের আলো ছড়িয়ে পড়ল। শ্যামার চোখে মুখে সে আলোর রেখা পড়ে তার সমস্ত হারানো রূপ ফুটে উঠল, সঙ্গে-সঙ্গে নূতন রূপের শিখা যেন তাকে ঘিরে নেচে উঠল। শ্যামার সমস্ত

শরীর হাওয়ার মত হাল্কা হয়ে গেল; আনন্দের স্রোতের উপর সে ক্রমে ভেসে উঠ্‌তে লাগ্‌ল। তার মনে হচ্ছিল তার ধরার বাঁধন আজ খসে গেছে, যেন সে আলোর ডানায় ভর করে সুনীলের ঘরের দিকে উড়ে চলেছে।

ঘরের সোনার চূড়ার উপর আনন্দ-প্রদীপ স্নিগ্ধ আলোর ছটা ছড়িয়ে জ্বলে উঠ্‌তেই সুনীল আনন্দে পাগল হয়ে উঠ্‌ল, এ নূতন আলোর প্রভায় তার হীরার মালা ম্লান হয়ে গেল। কিন্তু আজ আর তাতে দুঃখ নেই। আজ যে তার শ্যামা তার ঘরে উড়ে আস্‌ছে। ব্যস্ত হয়ে সুনীল ঘরের বাইরে বেরিয়ে পড়্‌ল। তারও বাঁধা-নিয়মের নিগড় আজ টুটে গেছে। অবাধে সে ধরার দিকে নেমে চল্‌ল শ্যামাকে তুলে আন্‌তে। মাঝপথে দুজনের দেখা হল। সোনার প্রদীপের আলোয় শ্যামার সবুজ শাড়ী সুনীলের নীলাম্বরের সঙ্গে মিলে মিশে যেন একাকার হয়ে গেল। যেখানের যত রং, যত আলো, সব মিলে আজ নূতন প্রদীপের রূপোলি আলোয় গলে এক হয়ে গেল। সবই সেই এক রঙে রঙীন।

ঘরের কোণে যে শ্রান্ত মানুষগুলি ঘুমিয়ে পড়েছিল, হঠাৎ কি একটা অজানা আনন্দের স্পর্শে তাদের শ্রান্তি এক নিমিষে ঘুচে গেল ; কোমল মৃদু আলোর রেখা তাদের চোখের পাতায় পড়ে ঘুম লুটে নিয়ে চলে গেল। তারা জেগে উঠে ঘরের বাইরে এসে দেখ্লে তাদের দুঃখিনী শ্যামার মুখের হাসি আজ মুক্তোর মত ঝরে পড়্ছে, তার কোমল হাত দুখানি আজ সেই সাত-শ তলার সুনীলের হাতের মধ্যে ফুলের মত পড়ে আছে, আর আকাশের নূতন আলো তাদের মুখ দুখানির উপর পড়ে এক রঙে রঙিয়ে দিয়েছে।

সবাই জেগে উঠ্তেই তরুণের বাঁশী আনন্দে তার গোপন ভাণ্ডারের সমস্ত আনন্দগান বাতাসের গায়ে ছড়িয়ে দিলে।

সেই যে আলো সেই ত জ্যোৎস্না। মরা চাঁদকে সেই রূপ ধার দিয়েছে, মানুষের আনন্দ-মিলনের শুভলগ্ন সেই স্থির করে দিয়েছে।



# ময়না

অনেককাল আগে পচম্বার কয়লার খনিগুলির কাছাকাছি একটা জায়গায় খনির কুলি মজুর কণ্ট্রাক্টর কেরানী বাবু প্রভৃতিকে নিয়ে একখানি ছোটখাটো গ্রাম গড়ে উঠেছিল। গ্রামটি লোক-সমাজের চোখের একেবারে বাইরে। ছোট ছোট নদী, শিউলিবনে-ঢাকা পাহাড়ের টিবি আর বড় বড় শালবনে মিলে তাকে এমন করে লুকিয়ে রেখেছিল যে অনেক চেষ্টা করলেও বাইরের জগৎ কি লোক-সমাজ তাকে আপনার গণ্ডীর ভিতর আনতে পারত না। গোধূলির ম্লান লাল আলো যখন সেই গ্রামের ছোট ছোট খোলার বাড়ীগুলির উপর ছড়িয়ে পড়ত, তখন গ্রামখানিকে দেখে মনে হত যেন মূর্ত্তিমতী সন্ধ্যালক্ষ্মী। সে গ্রামের ছোট ছোট রাঙা বাঁকা পথগুলি মাঝে মাঝে পাহাড়ের আড়ালে লুকিয়ে আবার কিছু দূর থেকে উঁকি মেরে দেখা দ্যায়। সেই-সব পাহাড়ের গা দিয়ে আর তলা দিয়ে অনেক-গুলি ক্ষীণস্রোতা ছোট ছোট নদী ঝিক্‌মিক্ করে। তাদের জলের তুলনায় বালির রাশিই বেশী। কচি

মেয়ের মত পথ আর নদীগুলি যেখানে লুকোচুরি খেলায় ব্যস্ত, সেখানে পাহাড়গুলি বুড়ী সেজে চিরগম্ভীর মূর্ত্তি ধরে বসে থাকে; তারা কখনও টলে না। গ্রামের কিছু দূরে অনেকগুলি খোয়াই আর খাদ ক্ষুধিত দৈত্যের মত হাঁ করে পড়ে ছিল। তাদের মুখের ভিতর হীরার মতন ঝক্‌ঝকে অসংখ্য পাথরের দাঁত।

গ্রামে অর্থের সন্ধানে নানাদেশের নানালোক এসে জুটেছিল। বাঙালী, হিন্দুস্থানী, ছোটনাগপুরী —সবরকম মানুষই সেখানে মজুত। গোবর্দ্ধন সরকার নামে এক প্রায় নিরক্ষর বাঙালী এই গ্রামে এসে বেশ ধনী হয়ে উঠেছিল। প্রথম যেদিন তাকে এখানে দেখা যায়, সেদিন তার সম্বল ছিল কেবল একটি হুঁকো, একটি ছাতা আর একটি ক্যাম্বিশের পেটে-আঁতে-লাগা ব্যাগ, উপ্‌রি একটি সুপুষ্ট পিলে। কুলির কাজে হাত দিয়ে চঞ্চলা লক্ষ্মীর কৃপায় আর নিজের বুদ্ধি ও হিসাবের জোরে সে অনেক ব্যবসা ফেঁদে বস্‌ল।

শেষকালের ব্যবসাটিই হল তার কাল। গোবর্দ্ধনের বাড়ীর সাম্‌নে একখানা মস্ত লম্বা

খোলার ঘর। রোজ সন্ধ্যা ছটার সময় যখন কয়লাখনির চিম্‌নিতে তীব্র স্বরে ছুটির বাঁশী বেজে উঠ্‌ত, তখন শ্রান্তক্লান্ত কুলি-মজুরের দল কয়লার গুঁড়ো মেখে ঘামে সারা অঙ্গ ভিজিয়ে পাহাড়ের গায়ের সরু বাঁকা পথগুলি বেয়ে হিন্দি-বাংলা-মেশানো অপূর্ব্ব খিচুড়ী গান গাইতে গাইতে তার সেই ঘরখানায় এসে হাজির হত। পরিবারহীন কুলিরা এইখানেই সন্ধ্যা বেলার আহারটা সেরে যেত; সেইসঙ্গে অল্পবিস্তর মদও খেতে ভুল্‌ত না। এই সুযোগে গোবর্দ্ধন কিছু টাকা করে নিচ্ছিল। কিন্তু বিধি এবার বাম। লোককে মাতাল করতে গিয়ে নিজেও মদ ধরে গোবর্দ্ধনও রীতিমত মাতাল হয়ে উঠ্‌ল। এখন সে গ্রামের লোকের কল্যাণে মাতাল গোব্‌রা নামেই সুবিখ্যাত।

গোবর্দ্ধনের পতন সুরু হল বটে, কিন্তু গ্রাম বেড়েই চল্‌ল। মানুষ বাড়্‌লেই তাদের সভ্য কর্‌বার জন্যে একদল লোক জুটে যায়; কোথা থেকে এক খৃষ্টান পাদ্রী এসে একখানা ঘরে গির্জ্জা খুলে বস্‌ল। গ্রামের স্ত্রী পুরুষ মদ খেয়ে এক-সঙ্গে মাত্‌লামি করে, ছেলেমেয়েগুলো সারাদিন

গালাগালি মারামারি করেই কাটায়, এদের নৈতিক উন্নতির চেষ্টা দরকার। কাজেই পাদ্রীমশায় প্রতি রবিবার তাদের ধরে লম্বা লম্বা উপদেশ দিতে লাগ্‌লেন। পরকাল সম্বন্ধেও অনেক ভয় দেখাতে ছাড়্‌লেন না। গ্রামের মাঝখানে একখানা আট-চালা ঘরে এক পাঠশালা বস্‌ল। দুঘর খৃষ্টান ভদ্রলোকও গ্রামের অধিবাসী হলেন।

পাঠশালার তরুণ শিক্ষকটির নাম ছিল নবীন। কিন্তু পোড়োর দল তাঁকে মাষ্টার বলেই ডাক্‌ত। একদিন রাত্রে পাঠ্‌শালার ঘরে মাষ্টার এক্‌লাটি বসে এক বোঝা বালি-কাগজের খাতা নিয়ে নাড়াচাড়া কর্‌ছিলেন। বড় বড় কাঁচা অক্ষরে হিজিবিজি কত কি লেখা; মাষ্টার যথাসাধ্য সেগুলিকে সভ্য করে তোল্‌বার চেষ্টা কর্‌ছেন, এমন সময় দরজার গায়ে আস্তে আস্তে টক্‌ টক্‌ করে শব্দ হল। সারাদিন কাকে তাঁর চালের খোলা উল্‌টে উল্‌টে অনেক শব্দ করেছে, তাতে তাঁর কাজের কিছুমাত্র ক্ষতি হয়নি, কিন্তু দরজা ঠেলে ঘরের ভিতর দাঁড়িয়ে যখন অভ্যাগতটি শিকল ঠক্‌ঠক্‌ কর্‌তে লাগ্‌ল তখন তার দিকে না তাকিয়ে

আর উপায় কি ? ময়লা ছেঁড়া কাপড় পরে, একটা তেলচিটে লাল আঙিয়া গায়ে, এলো-থেলো চুলে একটি ছোট মেয়েকে দরজার গোড়ায় দাঁড়িয়ে থাক্‌তে দেখে মাষ্টার প্রথমটা চম্‌কে উঠেছিলেন। কিন্তু একটু পরেই মনে পড়্‌ল, ঐ ডাগর কালো চোখ দুটি, ঐ রোদে-পোড়া তাঁমাটে মুখখানি, ঐ রুক্ষ ঝাঁকড়া কালো চুলের রাশি, ঐ লাল-ধূলামাখা ছোট ছোট হাত-পাগুলি, সবই ত তাঁর পরিচিত। এ ত গোবর্দ্ধন সরকারের মাতৃহীনা কন্যা ময়না।

ময়নাকে সে গ্রামের সবাই চিন্‌ত। গ্রামের চারি প্রান্তে এমন কোনো স্থান ছিল না, যা তার অগম্য। মাষ্টার ভাব্‌লেন "এমন সময় ময়নার এখানে কি দর্‌কার ?" ময়না ভয়ানক দুর্দ্দান্ত মেয়ে। কার সাধ্য তাকে পোষ মানিয়ে নরম করে রাখে। ময়নার বাবার দুর্ব্বল চরিত্র আর রণচণ্ডী ময়নার খেয়াল পাগ্‌লামি ও উচ্ছৃঙ্খল স্বভাব গ্রামে প্রায় প্রবাদবাক্য হয়ে দাঁড়িয়েছিল। ময়না পাঠশালার ছেলেদের সঙ্গে সমানে মারামারি আর কুস্তি কর্‌ত ; উপ্‌রি তাদের নানা রকম ঠাট্টা বিদ্রূপ কর্‌তেও ছাড়্‌ত না। কাঠুরিয়া শালবনে

কাঠ কাট্‌তে গেলে ময়না তাদেরও সঙ্গী। কত প্রচণ্ড গ্রীষ্মের দিন মাষ্টার ময়নাকে খালি পায়ে খালি মাথায় তপ্ত বালির চরের উপরে ঘুরে বেড়াতে দেখেছেন। নদীর ধারে কুলিদের ছোট ছোট কুঁড়ে ঘর বাঁধা। ময়নার শুক্‌নো মুখখানি দেখে অনেক সময় সেখানকার মেয়েরা তার ক্ষুধা পিপাসা দূর কর্‌বার চেষ্টা কর্‌ত। এই-সব যেচে-দেওয়া দানেই ময়নার নিরুদ্দেশ যাত্রার সময়কার সমস্ত অভাব দূর হত। এর বেশী দয়াও যে ময়নাকে কেউ কোনো দিন করেনি তা নয়। এই দুরন্ত বুনো ময়নাটিকে মানুষ নামের যোগ্য করে তোল্‌বার ইচ্ছায় পাদ্রী মহাশয় কুলিদের হোটেলে তার একটা কাজ জুটিয়ে দিয়েছিলেন। কিন্তু ময়না কি বাগ মান্‌বার মেয়ে? একটু রাগ হলেই সে হোটেল-ওয়ালাকে ঘটী বাটি ছুঁড়ে মার্‌তে সুরু করে দিত, কেউ কিছু ঠাট্টা কর্‌লে তারও নিস্তার ছিল না। আর নীতি-বিদ্যালয়ে গিয়ে সে এমন বিদ্রোহ বাধিয়ে বস্‌ল যে ক্ষমা-ধর্ম্মের প্রচারক খৃষ্টীয় পাদ্রীকেও অক্ষমার শরণ নিতে হল। ময়নার উৎপাতে ছেলে-মেয়েদের জামা কাপড় আস্ত

থাক্‌বার জো ছিল না, আর নীতিশিক্ষা যা হ'ত তা বলাই বাহুল্য। কাজেই, পাদ্রী মহাশয় তাকে প্রায় কান ধরেই বার করে দিতেন। তার ছেঁড়া কাপড়, জটাবাঁধা চুল আর ক্ষতবিক্ষত পা দুখানি দেখ্‌লেই তার স্বভাব আর কীর্ত্তিকলাপের যথেষ্ট পরিচয় পাওয়া যায়। ময়নাকে দেখে মাষ্টারের একটু দয়া হল। তার ঝক্‌ঝকে কালো চোখের নির্ভীক দৃষ্টি তাঁর মনে একটু শ্রদ্ধারও উদ্রেক করে তুল্‌লে।

মাষ্টারের মুখের উপর চোখ রেখে ময়না নির্ভয়ে গড়্‌-গড়্‌ করে অনেকগুলো কথা বলে গেল—"তুমি একলা আছ বলেই আমি এখন এলাম। তোমার পোড়োগুলো থাক্‌লে আমার একটুও আস্‌তে ইচ্ছে করে না। ওগুলোকে আমি দুচক্ষে দেখ্‌তে পারি না। আচ্ছা, তুমি এখানে পাঠ্‌শাল কর, না? আমিও পড়্‌ব।"

ময়নার কাপড় চোপড় আর চেহারা দেখে লোকের মনে দয়া হওয়াই স্বাভাবিক। তার উপর দু ফোঁটা চোখের জল ফেল্‌লে ত কথাই নাই; তবে ওতে মনটা নরম হওয়া ছাড়া আর বড় বেশী কিছু হত না। কিন্তু ময়নার রুদ্র মূর্ত্তিই কোন্

ফাঁকে মাষ্টারের মনে শ্রদ্ধাকে ডেকে আন্‌লে। বিচার করে দেখ্‌লে হয়ত লোকে বল্‌ত এখানে শ্রদ্ধা করা উচিত নয়। কিন্তু মন জিনিসটাকে মোটেই ভাল বিচারক বলা চলে না। কোনোখানে নূতনত্বের খোঁজ পেলেই তার চিরনবীন প্রাণ আপনার অজ্ঞাতেই আপনার শ্রদ্ধাটুকু সেখানে সঁপে বসে।

কপাটের শিকলের ভিতর আঙুলগুলি ঢুকিয়ে দিয়ে মাষ্টারের অনিমেষ দৃষ্টির উপর দৃষ্টি রেখে ময়না তখনও একটানা নদীর স্রোতের মত বকে চলেছে,—"আমার নাম হল গে ময়না, ময়না সুন্দরী দাসী। সত্যি বল্‌চি, মা কালীর দিব্যি, আমার নাম ময়না। আর বাবার নাম গোবর্দ্ধন সরকার, ঐ যে গো সেই মাতাল বুড়োটা, গোব্‌রা, গোব্‌রা, বুঝেছ এবার? ময়না দাসী, মনে থাক্‌বে ত নামটা? আমি পাঠ্‌শালে নেকাপড়া কর্‌তে আস্‌ব।"

মাষ্টার বল্‌লেন, "তা বেশ ত!"

ময়নাকে রাগিয়ে ক্ষেপিয়ে তোল্‌বার জন্যে সকলে তার সব কাজেই বাধা দিত, সব কথাতেই অমৃত করে বস্‌ত। এমন কি অনেক সময় বেশ নির্দ্দয় ব্যবহার পর্য্যন্ত কর্‌ত। তারও যে একটা

হৃদয় আছে, সেটা লোকে ভুলেই গিয়েছিল। সেই থেকে বাধা পাওয়াটাই ময়নার কাছে একান্ত স্বাভাবিক বলে মনে হত। এখন মাষ্টারকে অমন সহজে তার কথায় সায় দিতে দেখে সে ত অবাক্। কথা বলা থামিয়ে নিজের এক গোছা চুল নিয়ে সে নিঃশব্দে আঙুলে জড়াতে লাগ্ল। প্রথমে সে দাঁত দিয়ে শক্ত করে ঠোঁটটা চেপে দাঁড়িয়ে ছিল, অল্পে অল্পে সে ঠোঁট দুখানির বাঁধন খুলে কিসের আবেগে যেন একটু কেঁপে উঠ্ল। ময়নার দৃষ্টি ক্রমে নেমে এসে পড়্ল তার পায়ের নখের উপর। এত কালের রোদে-পোড়া তামাটে গাল দুটিরও যেন লজ্জায় লাল হয়ে ওঠ্বার চেষ্টা। হঠাৎ মাষ্টারের মাদুর-খানার উপর আছ্ড়ে পড়ে তার যা কান্না "ওগো যমে আমায় ভুলেছে কেন গো।" সে কান্নার আর যেন শেষ নেই। কাঁদ্তে কাঁদ্তে ক্রমশঃ সে নির্জ্জীব হয়ে পড়্ল। সে কান্না শুন্লে মনে হয় তার ক্ষুদ্র হৃদয়খানি দুঃখের ভারে চূর্ণবিচূর্ণ হয়ে গিয়েছে।

তার কান্নার বিরাম নেই দেখে মাষ্টার তাকে তুলে বসিয়ে নিজেও তার পাশে চুপ্টি করে বসে রইলেন। ফুঁপিয়ে ফুঁপিয়ে একটু পরে সে আবার

কি সব বল্‌তে সুরু করলে, “আমি লক্ষ্মী মেয়েই হব, আমি ভাল মেয়ে হব, ওগো আমি ত কিচ্ছু......”

তাকে কথা বল্‌তে শুনে মাষ্টারের সাহস হল, তিনি বল্‌লেন, “তুমি পাদ্রী সাহেবের ইস্কুল ছেড়ে দিলে কেন ?”

ময়না বল্‌লে, “পাদ্রী আমায় বলে কি না, ‘তুমি দুষ্ট বালিকা, পরমেশ্বর তোমাকে ঘৃণা করিবেন।’ কেন ও আমায় অমন করে বল্‌বে ? আমাকে ওর পরমেশ্বর দেখ্‌তে পারেন না, আমি কেন সেখানে যাব ? কখ্‌খনো যাব না। কালী মাঈর দিব্যি যাব না, যীশুর দিব্যি যাব না। যে আমায় ঘেন্না করে তার কাছে আমি যাই না।”

“এম্‌নি করে তুমি তাঁকে বলেছিলে ?”

“হ্যাঁ, বলেছিলুম না ত কি ?”

ময়নার কথা শুনে মাষ্টার হেসে উঠ্‌লেন। বাইরে তখন শাল গাছের সারির ভিতর দিয়ে ক্রুদ্ধ পবন সাঁ সাঁ করে ছুটে বেড়াচ্ছিল ; এমন সময়ে ছোট খোলার ঘরখানায় নবীনচন্দ্রের প্রাণ-খোলা অট্টহাসিটা বড় বেখাপ্পা শোনাল। তখনই একটি

দীর্ঘনিশ্বাস ফেলে তিনি হাসির ভুলটা সেরে নিলেন। একটুক্ষণ চুপ করে থেকে মাষ্টার ময়নার বাবার কথা জিজ্ঞাসা কর্‌লেন।

ময়নার মুখ চোখ ফেটে কথাগুলো ঝড়ের মত ছুটে বেরিয়ে পড়্‌তে চায়। তার বাবা? বাবা আবার কে? সে ওর জন্মে কবে কি করেছে? কার জন্যে পাড়ার মেয়েগুলো ময়নাকে অমন করে নাক সিঁট্‌কোয়? পথ চল্‌তে দেখ্‌লে লক্ষ্মীছাড়ীরা "ঐরে গোব্‌রা মাতালের মেয়ে" বলে চেঁচিয়ে অস্থির করে। বল্‌তে বল্‌তে ময়নার শোক উছ্‌লে উঠ্‌ল; "ওগো মাগো! আমি কেন মরি না গো! ওগো যম কি পথ ভুলে গেছে? সবাই মরে, কেবল আমিই মরি না। আমি এখ্‌খুনি মর্‌ব, এখ্‌খুনি মর্‌ব।" বলে ময়না মেজেয় মাথা খুঁড়্‌তে লাগ্‌ল। তার কান্না আর থামে না।

শিশুর মুখে অমন অস্বাভাবিক কথা শুনে মাষ্টার তাকে আর-সকলেরই মত করে বোঝাতে লাগ্‌লেন। কিন্তু তার ছিন্ন বেশ আর মাতাল পিতার মূর্ত্তিটি তোমার আমার মত তিনি ভুলে যাননি। ময়নার মুখের উপর ঝুঁকে পড়ে মাষ্টারের

সে কত কথা! তারপর তাকে ঘরে তুলে, কাপড় জামা ঝেড়ে, চুলগুলি চোখের উপর থেকে সরিয়ে দিয়ে তাকে কাল পাঠশালায় আস্‌তে বলে দিলেন। গ্রাম্য পথের অনেকখানি পর্য্যন্ত ময়নার সঙ্গে সঙ্গে গিয়ে মাষ্টার তাকে বিদায় দিলেন। তাদের সাম্‌নের সরু পথটিতে তখন চাঁদের আলো এসে পড়েছে। ময়না চলে গেল; মাষ্টার তার দিকে তাকিয়েই আছেন। মেয়েটি মাথা নীচু করে চল্‌তে চল্‌তে মনসা-কাঁটার বেড়া-দেওয়া গ্রামের গোরস্থানের পাশের পথে এসে পড়্‌ল, সেইখানে পথটি বেঁকে পাহাড়ের আড়ালে চলে গিয়েছে। ময়না বাঁকের কাছে একবারটি দাঁড়াল। আকাশের গায়ে কত উঁচুতে তখন শান্ত তারাগুলি জ্বল্‌ছে আর নীচে ঐ ছোট্ট মেয়েটি বেদনার ছায়ামূর্ত্তির মত দাঁড়িয়ে। মোড় ফির্‌তেই ময়না অদৃশ্য হয়ে গেল, মাষ্টারও আপন কাজে পাঠশালায় ফিরে এলেন। কিন্তু তাঁর মন আর কাজে ভিড়্‌ছে না। তাঁর ঝাপ্‌সা চোখে বালি-কাগজের খাতার উপর ছেলেদের টানা আঁকা বাঁকা লাইনগুলি সারি সারি সীমাহীন গ্রাম্যপথ হয়ে উঠ্‌ল, কত বিষণ্ণ শিশু-মূর্ত্তি কাঁদ্‌তে কাঁদ্‌তে তারই

উপর দিয়ে অন্ধকারে মিলিয়ে গেল। পাঠশালার আটচালা ক্রমশঃ এমনি নির্জ্জন ঠেক্‌তে লাগ্‌ল যে মাষ্টার সহ্য কর্‌তে না পেরে দরজা বন্ধ করে বাড়ী চলে গেলেন।

পরদিন সকালে ময়না পাঠশালায় হাজির। আজ তার মুখখানি একটু ধোয়া মোছা, চিরুনির সঙ্গে যুদ্ধ করে চুলগুলিও খানিকটা বাগে এসেছে। চোখে আজও মাঝে মাঝে আগুনের হল্‌কা দেখা দিচ্ছিল, কিন্তু ব্যবহারটা অনেক 'ধীর ও শান্ত হয়ে এসেছে।

নূতন ছাত্রী ময়না আসায় মাষ্টারের জীবনের ধারা যেন একটু বদ্‌লে গেল। এ ছাত্রীটি মাষ্টারকে ঠিক তার আসনটি দেয় না। তার দাবীও বেশী, অত্যাচারও বেশী। কাজেই মাষ্টার আর ছাত্রী দু-জনকেই অনেক পরীক্ষা আর স্বার্থত্যাগের ভিতর দিয়ে চল্‌তে হয়। ফলে দুজনের মধ্যে একটা বিশ্বাস ও মমতার যোগ স্থাপিত হল। মাষ্টারের সাম্‌নে ময়না খুবই বাধ্য, কিন্তু একটু অবজ্ঞা কি অবহেলা কল্পনা করেই সে আড়ালে মহা অনর্থ বাধিয়ে তুল্‌ত। মাঝে মাঝে ময়নাকে জ্বালাতন

করতে গিয়ে, যুদ্ধে তার কাছে হার মেনে, দুর্দ্দান্ত ছাত্রেরা সমস্ত মুখে নখের আঁচড় আর সারা অঙ্গে ছিন্ন ভিন্ন কাপড় জামা নিয়ে কাঁপতে কাঁপতে ময়নার নামে মাষ্টারের কাছে নালিশ করতে আসত। তখন সে বেচারার মাথা ঠাণ্ডা রাখা দায়। ময়নার অত্যাচারে লোকে সে পাঠশালায় আর ছেলেমেয়ে পাঠাতেও ভয় পেতে লাগল। যাদের সে ভাবনা নেই, তাদের কথার সুর একটু অন্য রকম। তারা বলে, "আহা তবু ত নবীন মাষ্টার মেয়েটার একটা গতি করে দিলে!" তাদের ধন্যবাদে তরুণ মাষ্টারের মুখখানা লজ্জায় রাঙা হয়ে ওঠে।

সেই জ্যোৎস্নারাত্রির প্রথম পরিচয়ের দিন থেকে মাষ্টারের প্রভাবে ময়নার অতীত জীবনটা ক্রমশঃ ছায়ার মত মিলিয়ে আসতে লাগল। পাদ্রীর মত ধর্ম্মশিক্ষা দেবার চেষ্টা তিনি একদিনও করেন নি। পড়ার বইএর মধ্যে কোনো কোনো কথা পড়ে কখনো কখনো আপনিই তার চোখ জলে ভরে আসত। সে অশ্রু মানুষের উপদেশে ফোটানো নয়।

২

প্রথম পরিচয়ের তিন মাস পরে একদিন সন্ধ্যা বেলা মাষ্টার খাতাপত্র নিয়ে বসে ছিলেন। এমন সময় সেইদিনকার মত কপাটে ঠক্‌ঠক্ করে শব্দ করে ময়না এসে তাঁর পাশে দাঁড়াল। সেই উজ্জ্বল কালো চোখ দুটি আর লম্বা লম্বা কালো চুলগুলি না থাক্‌লে আজকার ময়নাকে সেই আগেকার ময়নার ছায়া বলেও কেউ ভুল কর্‌ত না। সে এসে বল্‌লে, "আজকে বুঝি তোমার অনেক কাজ রয়েছে?" উত্তর পাবার আগেই আবার বল্‌লে "আমার সঙ্গে একবার আস্‌বে?" মাষ্টার শুধু ঘাড় নেড়ে সম্মতি জানাতেই সে আগেকার মত মাথা দুলিয়ে জোর দিয়ে বলে উঠ্‌ল, "তবে শীগ্‌গির উঠে এস্।"

দুজনে অন্ধকার পথে বেরিয়ে পড়্‌লেন। গ্রাম ছাড়িয়ে এসে মাষ্টার জিজ্ঞেস কর্‌লেন, "কোথায় যাবে?" সে বল্‌লে, "আমার বাবাকে দেখ্‌তে।"

আজ প্রথম ময়নার মুখে বাবা কথাটি শোনা গেল। এতদিন সে "সেই বুড়োটা" "গোবর্দ্ধন-

সরকার” “গোব্‌রা” প্রভৃতি নামেই কাজ চালাত। তিন মাসের মধ্যে আজই সে প্রথম বাবার কথা পাড়্‌লে; মাষ্টার জান্‌তেন ঐ বিষয়টা এড়িয়ে চল্‌তে ময়নার খুব চেষ্টা। তাকে আর কিছু জিজ্ঞাসা করা বৃথা জেনে মাষ্টার নীরবে ময়নার পিছন পিছন চল্‌লেন্‌। মাষ্টারের হাতখানি ধরে ময়না কত খাদে খোয়াইয়ে, কত ঝোপে ঝাড়ে দাঁড়িয়ে উদ্বিগ্ন ভাবে এদিক ওদিক তাকাতে লাগ্‌ল। বাইরের কোনো কথাই আর তখন তার মনে ছিল না, শুধু এই খুঁজে বেড়ানোর ব্যাপারটাই তার সমস্ত হৃদয় জুড়ে বসেছিল। মাঝখানে শুক্‌নো খড়-পাতার আগুন জেলে এক জায়গায় কতকগুলো কুলি আগুন পোয়াচ্ছিল, ময়নাকে চিন্‌তে পেরে তারা তাকে নাচ্‌তে গাইতে অনুরোধ কর্‌লে, একজন মদ খাওয়াবার চেষ্টা কর্‌লে, কিন্তু ময়নার সেদিকে ভ্রুক্ষেপই নেই। কোথাও দু একটা লোক মাষ্টারকে দেখে সসম্ভ্রমে পথ ছেড়ে দিলে। একটি ঘণ্টা কেটে গেল এম্‌নি করে। কত জায়গায় ঘুরে ফিরেও সন্ধান না পেয়ে তখন তারা একটা খাদের ধার দিয়ে ফিরে আস্‌তে লাগ্‌ল। হঠাৎ

রাত্রির নিস্তব্ধতা ভঙ্গ করে দূরে কিসের যেন একটা শব্দ হল। গাছপালা আর পাহাড়ের ঢিবির গায়ে লেগে শব্দের প্রতিধ্বনিও কয়েকবার দম্ দম্ শব্দ করে উঠ্‌ল। নদীর ধারের কুকুরগুলো শব্দ শুনে ঘেউ ঘেউ জুড়ে দিলে। এদিকে ওদিকে কয়েকটি আলোও যেন ছুটোছুটি করে চলে গেল। তাদের খুব কাছেই একটি ছোট নদী। ঝুপ্‌ঝুপ্ করে কয়েকখানা পাথর পাহাড়ের গা থেকে খসে পড়্‌ল সেই নদীর জলে। শালবনের ভিতর দিয়ে একটা দম্‌কা হাওয়া হাহা করে বয়ে গেল, যেন ক্ষ্যাপার কান্না। তারপর সব নিস্তব্ধ। সে নিস্তব্ধতা আরও নিবিড়, আরও গভীর, আরও ভীষণ। ময়নাকে সাহস দেবার জন্যে মাষ্টার ঘুরে দাঁড়ালেন। কিন্তু ময়না ত নেই। কোথায় উড়ে গেল? ভয় পেয়ে মাষ্টার নদীর ধার দিয়ে খানা খন্দ ডিঙিয়ে ছুটে চল্‌লেন। গ্রামের শেষে গোরস্থানের ধারের সেই পাহাড়ের কাছে থেমে দেখ্‌লেন, ঐ যে পাহাড়ের উপর দিয়ে পাখীর ডানার মত আঁচল-খানি উড়িয়ে অন্ধকারের ভিতর দিয়ে ময়না ছুটে চলেছে।

পাহাড়ের গা দিয়ে উঠে দেখ্‌লেন এক জায়গায় কয়েকটা আলো আর মানুষের ছায়া নড়্‌ছে। একদল লোক ম্লান বিমর্ষ মুখে বসে আছে। শোনা গেল, একজন বল্‌ছে, "লোকটা মদ খেয়ে সব উড়িয়ে, ধারে মাথার চুলটি অবধি বিকিয়ে দিয়েছে। কটা পয়সা পাবার জন্যে জুয়া খেলে পয়সা ত একটাও মিল্‌ল না, উপ্‌রি হেরে গিয়ে পালিয়ে বেড়াতে হল। শেষকালে কিনা এই পরিণাম!" মাষ্টার হাঁপাতে হাঁপাতে সেখানে গিয়ে দাঁড়াবামাত্র ময়না তাদের মাঝখান থেকে বেরিয়ে এসে তাঁর হাত ধরে একটা গর্ত্তের কাছে টেনে নিয়ে চল্‌ল। ময়নার মুখখানা একেবারে শাদা! তাতে রক্তের লেশমাত্র দেখা যাচ্ছে না। তার পাগ্‌লামি আজ কোথায় পালিয়ে গিয়েছে। তাকে দেখে মনে হচ্ছিল যার আগমনের অপেক্ষায় সে ছিল, তার আবির্ভাব হয়েছে। আজ তার দুর্ভাবনা কেটে গিয়েছে, সে আজ মুক্তি পেয়েছে। গর্ত্তের কাছে গিয়ে মেয়েটি একটা ছেঁড়া কাপড়ের স্তূপের মত কি দেখিয়ে দিলে। মাষ্টার ঝুঁকে পড়ে দেখ্‌লেন, গোবর্দ্ধন সরকার একটা পিস্তল হাতে

করে পড়ে আছে। তার শরীরটা একেবারে বরফের মত ঠাণ্ডা।

৩

শিকলকাটা ময়না আগেকার তুলনায় অনেকটা শান্ত হয়ে এসেছে। শোকই তাকে ক্রমশ জগতের অন্য পাঁচ জনের মত করে তোল্‌বার চেষ্টা করছিল। তার বাবার একমাত্র স্মৃতিচিহ্ন রাখ্‌বার জন্যে মাষ্টার নিজের খরচে গোবর্দ্ধন সরকারের নামে তার চিতাভস্মের উপর একটি সমাধি করে দিয়েছিলেন। সন্ধ্যা বেলা সেদিক দিয়ে বেড়াতে গেলে মাষ্টার প্রায়ই দেখ্‌তেন সমাধির উপর বনফুলের মালা সাজানো রয়েছে। একটি ছোট মাটির প্রদীপও মাঝে মাঝে জ্বল্‌তে দেখা যেত। ফুলের মালাগুলিতে পাশাপাশি ধুত্‌রা, আকন্দ, চাঁপা, কাঠগোলাপ সবই থাকৃত। মধু আর বিষের এই গলাগলি দেখে নবীনের মনে কি একটা বেদনা জেগে উঠ্‌ত।

সেদিন ভারি গরম। বনের ভিতর দিয়ে যেতে যেতে মাষ্টার দেখ্‌লেন, বনের ঠিক মাঝ্‌খানটিতে একটা ঝুঁকে-পড়া গাছের ডালের উপর ময়না

বনলক্ষ্মীর কোলের শিশুটির মত বসে আছে। তার কোলে রাজ্যের ঘাস পাতা, কচি কচি শালের পল্লব, বুনো ফুল ফল, আরও কত কি! মুখ নীচু করে ময়না গুন্‌গুন্ করে একটা সাঁওতালী গান গাচ্ছিল। দূর থেকে মাষ্টারকে দেখে সে একটু সরে বসে তার অপূর্ব্ব সিংহাসনে বন্ধুর জন্যে জায়গা করে দিলে। অতিথিসৎকার হল বুনো কেশুর আর ফল দিয়ে। তার আগ্রহ্ আড়ম্বর দেখে কে! তার কোলে নানারকম বিষাক্ত ফুল দেখে মাষ্টারের বড় ভয় হল। তিনি বল্‌লেন, তাঁর ছাত্রী হতে হলে ময়না ওসব ছুঁতে পাবে না। ময়না সেগুলো মাটিতে ফেলে দিয়ে প্রতিজ্ঞা কর্‌লে আর কখনও সে ছোঁবে না।

ময়না একটু সভ্য ভব্য হয়ে উঠ্‌লে অনেক সদয়হৃদয়া গৃহিণীই তাকে ঘরে ঠাঁই দিতে রাজি হলেন। তাদের মধ্যে দাসগৃহিণীর সকলের চেয়ে বেশী সুনাম। ভদ্রমহিলা খৃষ্টান। কাজেই ময়নার মত কুড়োনো মেয়ের সেই বাড়ীতেই একটু স্বচ্ছন্দে থাকা সম্ভব। আদবকায়দা ও রীতিনীতির বিষয়ে দাসগিন্নি ছিলেন কিন্তু খুব কড়া। নানা রকম রীতিনীতির দড়াদড়ি দিয়ে নিজেকে আষ্টে পৃষ্ঠে

বেঁধে কতশত সাধ্যসাধনার পর তিনি যখন প্রকৃতি দেবীর সকল ছাপই নিজের মন থেকে অনেকটা উঠিয়ে ফেল্‌তে পেরেছিলেন তখনই তিনি খুসী হয়ে বলেছিলেন "এতদিনে স্বর্গের পথে এক পা বাড়ানোর আশা হল।" কিন্তু এত করেও তাঁর ক্ষুদ্র "সংস্করণ"গুলি অনেক পরিমাণেই উচ্ছৃঙ্খল রয়ে গিয়েছিল। মায়ের সঙ্গে এঁটে উঠ্‌তে না পেরে প্রকৃতি ছেলেদের পেয়ে বস্‌লেন। দাসগিন্নির ছেলেবেলার যত অমার্জ্জনীয় অপরাধ তাঁর হৃদয়ে ঢোক্‌বার রাস্তা না পেয়ে, সেই কড়া পাহারার পথ এড়িয়ে কোন্ সুযোগে খিড়্‌কীর দরজা দিয়ে ছেলেমেয়েদের হৃদয়ে ফাঁকি দিয়ে ঢুকে পড়্‌ল। এত ছেঁটে কেটেও দাসগিন্নি তাঁর ঘরখানিকে সুন্দর ফুলের বাগান করে তুল্‌তে পার্‌লেন না। সৌখীন বাবুদের কেয়ারি-করা ফুলের বাগানের মত সারাক্ষণই এক রকম রূপ ধরে সেজেগুজে দাঁড়িয়ে থাক্‌বার মত ছেলেমেয়ে তাঁর নয়। বুনোফুলের মত নানাভাবে অজস্ররূপে ফুটে ওঠাই ছিল তাদের স্বভাব। খোকা, নরু, ফুলু, রাজু, কেউ মায়ের মনের মতন হয়নি। এক কেবল নগেন্দ্র-

নন্দিনী ওরফে নগুই তাঁর আদর্শ-মত গড়ে উঠেছিল। সেই তাঁর একমাত্র সান্ত্বনা। নগুর বয়স তের চোদ্দ হবে। সে খুব পরিষ্কার পরিচ্ছন্ন শান্ত শিষ্ট। হাসি ঠাট্টা জানে না, কখনও মায়ের কথার অবাধ্য হয় না।

এই বাড়ীতে মাষ্টার ময়নার স্থান করে দিলেন। দাসগিন্নির একটা অন্ধ বিশ্বাস ছিল যে, নগুই ময়নার আদর্শ। ময়না দুষ্টুমি করলে গৃহিণী তার কাছে নগুর গুণাবলীর অনেক ব্যাখ্যা সুরু করে দিতেন। ময়না অনুতপ্ত হলেও গৃহিণী নগুরই আদর্শ তার চোখের সামনে খাড়া করে তুলতেন। একদিন শোনা গেল ময়না ও গ্রামের আর-সব ছেলে-মেয়েদের আদর্শরূপে পাঠশালায় শোভা পাবার জন্যে নগু নেহাৎ অনুগ্রহ করে তরুণ মাষ্টারের ছোট্ট বিদ্যালয়টিতে আসছে। তিনি একান্ত বাধিত হয়ে নগুকে ভর্ত্তি করে নিলেন। কিন্তু নূতন ছাত্রীটির কল্যাণে তাঁর কাজ অনেক বেড়ে গেল। যখন-তখনই তার কলম ভেঙে যায়, মাষ্টার না কেটে দিলে হয় না। খাতা ছিঁড়েও অহরহই যাচ্ছে, সেটাও মাষ্টারকেই সেলাই করে

দিতে হয়। হাতের লেখা কি অঙ্কের খাতা দেখে দেবার সময় নগু প্রায় মাষ্টারের পিঠের উপর পড়ে অন্য সকলকে আড়াল করে রাখে। তার একরাশ কালো কোঁক্‌ড়া চুল রেশমের পর্দ্দার মতন মাষ্টারের মুখের সাম্‌নে এলিয়ে পড়ে' মাষ্টারকে তার এক্‌লার সম্পত্তি বলে ঘোষণা করে। পাঠশালায় কোনো জিনিস ফেলে গেলে মাষ্টার না খুঁজে দিলে নগু কিছুতেই সেটা খুঁজে পায় না। তরুণ মাষ্টারও মাঝে মাঝে ছাত্রীকে খুসী কর্‌বার জন্যে তার কাজে একটু বেশী নজর দিতেন। একদিন সন্ধ্যায় মাষ্টার নগুর কি একটা জিনিসের খোঁজ করতে তার বাড়ী পর্য্যন্ত গিয়েছিলেন। সেদিন নগুর সঙ্গে তাঁর অনেক গল্পগাছাও হয়েছিল। লোকে দেখে মনে করেছিল মাষ্টার ছাত্রছাত্রীদের মধ্যে বুঝি নগুকেই সবচেয়ে বেশী পছন্দ করেন।

তার পরদিন সকাল বেলা ময়না পাঠশালে এল না। বেলা বেড়ে চল্‌ল, দুপুর হল, কিন্তু ময়নার দেখা নেই। নগুকে জিজ্ঞাসা করাতে জানা গেল, তারা দুজনে একসঙ্গেই ভাত খেয়ে বেরিয়েছিল, কিন্তু ময়না একগুঁয়েমি করে অন্য পথে চলে গেল।

সন্ধ্যা হল, তবু ময়না এল না। মাষ্টার দাসগিন্নির কাছে খোঁজ করতে গেলেন। বেচারী ত' শুনে ভয়ে অস্থির। দাস-মহাশয় ব্রহ্মাণ্ড খুঁজেও ময়নার কোনো খোঁজ পান নি। নরু-রাজুরাও কিছু জানে না। দাসগিন্নি বল্‌লেন, "তবে বুঝি মেয়েটা জলে ডুবে গেছে! ওমা গো কি হবে! পাঁকে কাদায় যে সারা অঙ্গ ভরে যাবে, গোর দেবার সময় কি করে পরিষ্কার পরিচ্ছন্ন করব?" মাষ্টার বিষণ্ণ মনে পাঠশালায় ফিরে এলেন। আলো জেলে মাদুরের উপর চুপ্‌টি করে বস্‌তে গিয়ে দেখ্‌লেন একটুক্‌রো ছেঁড়া কাগজে ময়নার হাতের আঁকা-বাঁকা অক্ষরে তাঁরই নাম লেখা রয়েছে। কাগজ-খানা অঙ্কের খাতার একটা ছেঁড়া পাতা, খুব সযত্নে মোড়া ও ভাত দিয়ে ভালো করে আট্‌কান; পাছে কোনো লোকে তার ভিতরের লুকোনো কথাগুলি জেনে ফেলে সেই ভয়ে উল্টা পিঠে বড় বড় করে লেখা "মালীক ভিন্ন অন্ন কেহ খুলীবে না।" আস্তে আস্তে অতি সন্তর্পণে চিঠিখানা খুলে মাষ্টার পড়তে আরম্ভ করলেন ঃ—

সত কোটি প্রণাম পুঃরসঃর নিবেদন, পরে,

মাষ্টার মহাশয় তুমি চিঠিটা পড়বার অনেক আগেই আমি এদেষ থেকে পালিয়ে যাব। আর কোনো দিনও ফিরে আস্‌ব না। কোনো দিনও না, আর একবারটিও না। আমার ফকিরমালাগুলো জানকিয়াকে দিতে চাও ত দিয়ে দিও, আমার মাত্রিস্নেহর ছবিখানা শৈলিকে দিও। কিন্তু নগিকে কিচ্ছু দিও না। খবদ্দার কিছু দিও না বলে রাখ্‌ছি। আমার তাকে কেমন লাগে জানো? দেখলে দু চখ্‌খু জোলে যায়। আজ আর কিছু লিখ্‌ব না। ইতি

শেবিকা শ্রীমতি ময়নাসুন্দরী দাসী!

চিঠিখানা হাতে করে বসে মাষ্টার কত কি ভাব্‌তে লাগ্‌লেন। ক্রমে রাত্রি গভীর হয়ে এল। কৃষ্ণপক্ষের চাঁদ কালো পাহাড়ের পিছন থেকে তার চক্‌চকে মুখখানি বার করে পাঠশালার সরু পথটি আলো করে দিলে। দিনের বেলা এই পথের উপর দিয়ে কত চাঁদের মত খোকা খুকী তাদের ফুলের মত পা ফেলে পাঠশালায় এসেছিল, মাষ্টারের বোধ হয় তাও মনে পড়্‌ছিল। আর কিছুক্ষণ ভেবে তিনি যেন একটা কিনারা পেলেন। চিঠিখানাকে ছিঁড়ে টুক্‌রো-টুক্‌রো করে পথে উড়িয়ে দিলেন।

পরদিন ভোরবেলা কাক কোকিল ডাক্‌বার আগেই মাষ্টার শালবনের ভিতর দিয়ে শুক্‌নো পাতা মাড়িয়ে চলেছেন; খস্‌ খস্‌ শব্দে দুটো-একটা শেয়াল দৌড় দিয়ে পালিয়ে গেল; কাকগুলো দিনের আলোর দেখা পেয়ে কোলাহল কর্‌তে কর্‌তে বাসা ছেড়ে উঁড়ে বেরুলো। অনেক দিন আগে যে ঘন বনের মধ্যে গাছের ডালে পাখীর মতন ময়নাকে বসে গাইতে দেখেছিলেন, ঘুর্‌তে-ঘুর্‌তে মাষ্টার সেইখানে এসে হাজির। সেই নুয়ে-পড়া গাছের ডালটি আজও তেম্‌নই রয়েছে, তার উপরে কচি পাতার ছাতাটিও মেলা আছে, কিন্তু সিংহাসন আজ খালি। যুবক আর একটু এগিয়ে আস্‌তেই ভীরু বন্য পশুর মত কে যেন গাছপালার মধ্যে চম্‌কে ছুটে পালাল। ঝুঁকেপড়া গাছের ডালপালা ছিঁড়্‌তে ছিঁড়্‌তে শুক্‌নো পাতার উপর দিয়ে হড়মড় শব্দ করে সে কোন্‌' এক ঝোপের কোলে লুকোল। মাষ্টার কাছে গিয়ে গাছের ডালপালার ঘন বুনুনির ভিতর উঁকি মার্‌তেই পলাতক ময়নার কালো চোখের উপর নজর পড়্‌ল। দুজনে দুজনের দিকে চেয়ে রইল, কারুর মুখেই কথা নেই।

শেষকালে ময়নাই তাদের নীরব আলাপের শেষ করলে। কোনো ভূমিকা না করেই সে বলে উঠল, "তোমার কি চাই ?"

অভিনয়ের পালাটা মাষ্টার আগেই মুখস্থ করে এসেছিলেন, অত্যন্ত নরম সুরে বললেন, "গোটা কয়েক কুল আর কেশুর।"

"সে-সব পাবে-টাবে না। চলে যাও এখান থেকে। নগেন্দ্রনন্দিনীর কাছে যাওনা গিয়ে দুষ্টু কোথাকার।" রাগের চোটে নগেন্দ্রনন্দিনীর নামে জোর দিতে গিয়ে ময়না অনেকগুলো রফলা জুড়ে দিয়েছিল।

"মইনু, আমার যে বড্ড ক্ষিদে পেয়েছে, কাল থেকে কিছু খাইনি। ক্ষিদেয় মরে যাচ্ছি।" এই বলে তরুণ মাষ্টার ক্লান্ত শরীরে গাছের উপর হেলে পড়লেন।

এইবার ময়নার মনটা একটু নরম হল। অনেক দিন আগে সে যখন ভবঘুরের মত পথে ঘাটে ঘুরে বেড়াত, সেই দুঃখের দিনের কথা মনে করে মাষ্টারের কল্পিত এই বেদনাটা সে বুঝলে। তাই অমন বুক-ভাঙা করুণ সুরে ময়না একটু বিচলিত

হল। তার সন্দেহটা কিন্তু তখনও একেবারে ঘোচেনি। সে বল্‌লে, "ঐ গাছের গোড়াটায় খুঁড়ে দেখ, অনেক পাবে এখন; কিন্তু কাউকে বোলো না যেন।" ময়নার ভাঁড়ারে চোরের অভাব ছিল না।

মাষ্টার মশায় যে কিছু খুঁজে পেলেন না, সে কথা বলাই বাহুল্য। ক্ষুধায় বোধ হয় তাঁর সমস্ত শক্তি লোপ পেয়ে গিয়েছিল। ময়নার বড় অস্বস্তি বোধ হচ্ছিল। শেষকালে আর স্থির থাক্‌তে না পেরে পাতার ঝোপের ভিতর থেকে পাখীর মত ঘাড় বেঁকিয়ে একটু সন্দিগ্ধভাবে জিজ্ঞাসা কর্‌লে, "আচ্ছা, আমি যদি নীচে নেমে তোমায় গোটা কয়েক ফল পাকুড় বের করে দি, তাহলে আমায় ছোঁবে না তুমি?" মাষ্টার তৎক্ষণাৎ রাজি। ময়না বল্‌লে, "যে আমায় ছোঁবে, সে যমের বাড়ী যাবে।"

চুক্তিভঙ্গের ফলে মাষ্টার ইহজগৎ ছেড়ে যেতে কিছুতেই রাজি হলেন না। তখন ময়না ঝপ্ করে গাছের উপর থেকে লাফ দিয়ে পড়্‌ল। এইবার কিছুক্ষণ নীরব ভক্ষণের পালা। একটু পরেই ময়না

পাকা গিন্নির মত বিজ্ঞভাবে জিজ্ঞাসা কর্‌লে, "এখন একটু ভাল বোধ হচ্ছে কি ?" মাষ্টার তখনই আরোগ্য লাভের লক্ষণ দেখাতে সুরু কর্‌লেন। তারপর ময়নাকে ধন্যবাদ দিয়ে বাড়ীমুখো হলেন। দুচার পা যেতে না-যেতেই ময়না তাঁকে এক ডাক দিলে। ময়না যে তাঁকে ডাক্‌বে তা তিনি আগেই জান্‌তেন ; কাজেই ডাক্‌বা মাত্রই ফির্‌লেন। ময়নার মুখখানা একেবারে শাদা হয়ে গিয়েছে, তার বড় বড় ভাসা ভাসা চোখ দুটি জলে টলটল কর্‌ছে। মাষ্টার তার কাছে গিয়ে ছোট দুখানি হাত ধরে তার সজল চোখের দিকে চেয়ে বল্‌লেন, "মইনু, সেই যেদিন তুমি প্রথম আমাকে দেখ্‌তে এসেছিলে, সেই সন্ধ্যেবেলার কথা মনে পড়ে কি ?" হ্যাঁ, ময়নার সে কথা খুবই মনে আছে। "তুমি পাঠ্‌শালে পড়্‌তে পার কি না আমায় জিজ্ঞেস কর্‌লে, তুমি বলেছিলে লেখাপড়া শিখ্‌বে, ভাল মেয়ে হবে, তাই আমি বল্‌লাম . . . . . . ."

ময়না তাড়াতাড়ি বল্‌লে, "থাক, থাক।"

যুবক বল্‌লেন, "আজ যদি তোমার মাষ্টার এসে বলে যে তার সেই ছোট্ট ছাত্রীটিকে নইলে একলাটি

তার দিন কাটে না, সেই ক্ষুদে মেয়েটি এসে তাকে ভাল হতে না শেখালে কিছুতেই চল্‌বে না, তাহলে তুমি তাকে কি বল ?”

মেয়েটি কিছুক্ষণ ঘাড় হেঁট করে রইল। মাষ্টারও তার উত্তরের অপেক্ষায় চুপ করে রইলেন। একটা খরগোশ ছুটে এসে তার নরম-নরম তুটি পা তুলে ঝক্‌ঝকে চোখ তুটি মেলে ঐ তুটি নীরব মানুষের দিকে চেয়ে রইল। একটা কাঠবিড়ালী সেই পোড়ো গাছটা বেয়ে খানিকটা ছুটে এসে সেইখানেই থেমে তার ল্যাজটি উল্টে পিঠে বুলোতে লাগ্‌ল। মাষ্টার চুপিচুপি বল্‌লেন, “মইনু, সবাই যে তোমার জন্যে বসে।” মইনু একটু মিষ্টি হাসি হাস্‌লে। দখিন হাওয়া সেই সময় গাছের মাথায় মাথায় একটা কাঁপন দিয়ে গেল, ঘন ডালের ফাঁক দিয়ে একটি আলোর রেখা এসে সেই অস্থিরচিত্ত ছোট মানুষটির ঠিক মুখের উপর পড়্‌ল। হঠাৎ ঝট্‌ করে উঠে ময়না মাষ্টারের হাতখানা ধর্‌লে। কি একটা কথাও বল্‌লে, কিন্তু বোঝা গেল না। তার কালো চুলগুলি কপালের উপর থেকে সরিয়ে দিয়ে মাষ্টার একটি চুম্বন কর্‌লেন। তারপর বনের

ম্লান আলো ও ভিজে মাটির গন্ধ পিছনে রেখে দুজনে খোলা পথের আলোয় বেরিয়ে এলেন।

৩

অন্য ছেলে-মেয়েদের সঙ্গে আগের তুলনায় অনেকটা ভাল ব্যবহার করলেও নগেন্দ্রনন্দিনীর উপর ময়নার বেজায় রাগ। তার সেই হিংসাটুকু বোধ হয় তখনও নিবে যায়নি। নগুর গোলগাল শরীরে চিম্‌টি কাটা বোধ হয় তার বেশ সুখকর বোধ হত। মাষ্টারের চোখের উপর এ রকম শত্রুতার ততটা সুবিধা না হওয়ায় ময়না এক নূতন পথ আবিষ্কার করলে।

ময়নাকে প্রথম দেখে তার পুতুল-টুতুল থাকা সম্ভব বলে মাষ্টারের মনে হয়নি। তবে অনেক বড় বড় মনস্তত্ত্ববিদ্‌ও প্রথমে যা মনে করেন না, পরে তা দেখ্‌তে পান। কাজেই ময়নারও একটা পুতুল আছে দেখা গেল। তার চেহারাটা ঠিক ময়নারই পুতুল হবার উপযুক্ত। তারই যেন একটি ছোট প্রতিমূর্ত্তি। দাসগিন্নি একদিন হঠাৎ এর অস্তিত্ব আবিষ্কার করে-ফেল্‌লেন। আগেকার দিনে পুতুলটা ছিল ময়নার ভ্রমণের সাথী। তার প্রতি অঙ্গে পুরা-

কালের কষ্ট-সহ্যের অনেক নিদর্শন আঁকা আছে। রোদে জলে তার গায়ের আসল রং অনেককাল উঠে গেছে, তার জায়গায় এখন খানা-ডোবার কাদা লেপা। ময়নাকে আগে যেমন দেখাত, এর চেহারাও অনেকটা সেই রকম। তারই ছেঁড়া ময়লা কাপড়ের নেকড়া এর কাপড়। ছোট মেয়েদের মতন ময়না কোনোদিন একে আদর করত না। পাঠশালার উঠানে একটা গাছের কোটরের ভিতর বেচারা সারাদিন একলাটি শুয়ে থাকত। ময়না একলা বেড়াতে যাবার সময় তাকে সঙ্গে নিত। ময়নার মতন তারও কোনো বাবুআনা কি সখের সঙ্গে সম্পর্ক ছিল না।

দাসগৃহিণীর মনে করুণার সঞ্চার হওয়ায় তিনি ময়নাকে একটা নূতন পুতুল কিনে দিলেন। ময়না খুব গম্ভীর ভাবেই সেটা নিলে, কিন্তু মনে মনে একটু আশ্চর্য্য হয়ে গেল। পুতুলটার লাল লাল গাল আর নীল নীল চোখ ঠাউরে দেখ্তে দেখ্তে ময়নার একদিন মনে হল, এর সঙ্গে নগুর কিছু সাদৃশ্য আছে। পুতুলটার কপালগুণে ময়নার চোখে সেটা ধরা পড়ে যাওয়াতে সে তখুনি পুতুলের মোমের

মাথাটা পাথরের উপর আছ্‌ড়ে ভাঙ্‌লে; তারপর তার গলায় একটা দড়ি বেঁধে যখন-তখন রাস্তা দিয়ে হিঁচ্‌ড়ে বাড়ী থেকে পাঠশালা আর পাঠশালা থেকে বাড়ীতে টেনে টেনে নিয়ে বেড়াতে লাগ্‌ল। কখনও বা বেচারা নির্দ্দোষীর নিরীহ শরীরে ছুঁচ ফুটিয়ে বসিয়ে রাখ্‌ত। কুশপুত্তলি পুড়িয়ে লোকে যেমন শত্রুর অমঙ্গল কামনা করে, ময়না এর ওপর দিয়ে সেই রকম কোনো অভিচার করতে চাইত, কি নগুর শ্রেষ্ঠতার আর-একটা নিদর্শন দেখে রাগে ও-রকম করত তা ঠিক বলা যায় না।

ময়নার এই রকম অনেক খেয়াল ছিল বটে কিন্তু গুণও দুটো চারটে ছিল। ছোট ছেলে-মেয়েদের মত সে কোনো কাজে হাত দিতে ইতস্ততঃ করত না। তার সাহস বড়ই বেশী। সব কাজই সে ঝাঁ করে স্থরু করে দিত। কোনো প্রশ্ন করলে উত্তর দিত বেশ একটু গর্ব্বের সঙ্গে। তবে উত্তরগুলি যে সব সময়েই অভ্রান্ত হত তা বলা চলে না। তবে তার সাহস ও স্পর্দ্ধা দেখ্‌লে মাষ্টারের মনেও মাঝে মাঝে নিজের বিদ্যা সম্বন্ধে সন্দেহ উপস্থিত হত।

ময়না যখন মাষ্টারের একলার জিনিস হয়ে পড়্‌ল, তখন আর তার খেয়াল নিয়ে আমোদ করে কাটানো চল্‌ল না। তাকে ভাল ত মাষ্টার খুবই বাস্‌তেন; কিন্তু তাকে মানুষ করে তুল্‌তে হবে ত। এই বিষয়ে অনেক ভেবে চিন্তে মাষ্টার ঠিক কর্‌লেন ময়নাকে বিচার করা তাঁর পক্ষে ঠিক সম্ভব নয়। গ্রামের পাদ্রীর পরামর্শ-মত কাজ কর্‌লে বোধ হয় নিরপেক্ষ বিচার হওয়া সম্ভব। পাদ্রীর সঙ্গে তাঁর বিশেষ বন্ধুত্ব ছিল না; কিন্তু ময়নার মঙ্গলের কথা, বিশেষতঃ তাঁদের পরিচয়ের সন্ধ্যার কথা, মনে করে তাঁর এই অপ্রিয় কাজটাও বেশ একটা গৌরবের কাজ বলে মনে হল। সেদিন সন্ধ্যায় ঐ বনের পাখীটি যখন আর কারও কাছে ধরা না দিয়ে স্বেচ্ছায় তাঁরই দরজায় এসে দাঁড়িয়েছিল তখন তার ভার ভগবান্ নিশ্চয়ই ওই ক্ষুদ্র মানুষটির উপরই দিয়েছিলেন।

পাদ্রী তাঁকে দেখে খুবই খুসী হয়ে উঠ্‌লেন। নিজের বাতের ব্যথা প্রভৃতির বিস্তৃত কাহিনী শুনিয়ে তিনি দাসগৃহিণীর বাড়ীর খবর জিজ্ঞাসা কর্‌লেন। তাঁদের কথা তুলেই পাদ্রী-মশায় ঐ আদর্শগৃহিণী

আর তাঁর কন্যার শতমুখে প্রশংসা আরম্ভ করলেন। নগুর প্রশংসা ত তাঁর মুখে ধরে না। মেয়ে বল্‌তে হয় ত ঐ মেয়ে। যেমন তার রূপ তেমনই তার গুণ। মাষ্টার দেখ্‌লেন এর পর ময়নার কথা তোলা বোকামি ছাড়া আর কিছু নয়। পাদ্রীর মতে বোধ হয় ময়নার নরক ভিন্ন গতি হবে না। অগত্যা মাষ্টার ময়নাকে একান্ত তাঁরই আশ্রিত ভেবে একটা সামান্য ছুতো করে বেরিয়ে পড়্‌লেন। এই সামান্য ঘটনাটি আবার ছাত্রী ও মাষ্টারকে আগেকার মত পরস্পরের খুবই কাছে এনে ফেল্‌লে। মাষ্টারের এই ঘনিষ্ঠতা লক্ষ্য করে ছাত্রী খুবই খুসী হয়ে উঠেছিল। হারানো জিনিস খুঁজে পেলে লোকে তাকে যেমন চোখে-চোখে রাখে, ময়নাও তার গুরুটিকে তেমনি করে ঘিরে রাখ্‌লে। আবার এখন খাওয়াদাওয়ার পর আগেকার মতন দুজনে মাঠে মাঠে বনে বনে ঘুরে ঘুরে বেড়ায়। তাদের এই পথ চলার কোনো লক্ষ্য ছিল না। দুটিতে পথ চলাতেই তাদের আনন্দ।

একদিন চল্‌তে চল্‌তে ময়না হঠাৎ থেমে একটা কাটা গাছের গুঁড়ির উপর চড়ে বস্‌ল। সেখানে

বসে মাষ্টরের মুখের দিকে তাকিয়ে সে যেন তাঁর মনের ভিতর ডুবুরী নামিয়ে খোঁজ আরম্ভ করলে। মাথা নেড়ে কালো চুলগুলি নাচিয়ে সে জিজ্ঞাসা করলে "আচ্ছা, তুমি পাগল, নয়?" "না।" "তোমার ক্ষিদে পায়নি?" (ময়নার মতে ক্ষুধা রোগটি মানুষকে যখন-তখন পেয়ে বস্‌তে পারে।) "না।" "তার কথা ভাব্‌ছ না?" মাষ্টার খুব মিষ্টি সুরে বল্‌লেন, "কার কথা মইনু?" "সেই কটা মেয়েটার কথা।" (ময়না নিজে কালো বলে নগুকে এই নাম দিয়েছিল।) "না।" "সত্যি বল্‌ছ?" "হ্যাঁ।" "দিব্যি করে বল।" "আচ্ছা, তোমার দিব্যি বল্‌ছি।" ময়না ছুটে এসে মাষ্টারকে দুই হাতে জড়িয়ে ধরে তাকে চুমু খেয়ে আবার পাখীর ডানার মত আঁচল উড়িয়ে চলে গেল। এর পর তিন চার দিন ময়না অন্য ছেলে-মেয়েদের মত ভালো হয়ে চল্‌তে স্বীকার করেছিল।

৪

এই গ্রামে মাষ্টারী আরম্ভ কর্‌বার পর মাষ্টারের দু বৎসর কেটে গিয়েছে, কিন্তু তাঁর আয়বৃদ্ধির কোনো লক্ষণই দেখা গেল না। কাজেই তিনি অন্য

জায়গায় যাবার জোগাড় কর্‌তে লাগ্‌লেন। এ কথা তিনি তাঁর বন্ধু গ্রামের হাতুড়ে ডাক্তার ছাড়া আর কোনো লোককে বলেন নি। আগামী বৎসর বসন্ত-কালে তাঁর যাবার কথা; কিন্তু লোকে বড় গোলমাল করে বলে তিনি কথাটা চাপা দিয়ে রেখেছিলেন; ময়না পাছে শুনে ফেলে সে ভয়টাও ছিল।

ময়নার কথা তিনি সহজে ভাব্‌তে চাইতেন না। তার কথা মনে পড়্‌লে তিনি 'স্বার্থপরের' মত নিজেই নিজেকে অনেক মন-গড়া উত্তর দিতেন। ভাব্‌তেন, ময়নার প্রতি টান, ও কিছু না; ওটা কল্পনা, জল্পনা, পাগ্‌লামি, বোকামি; আমার চেয়ে বড় আর দৃঢ়চিত্ত লোকের হাতে পড়্‌লেই বোধ হয় ময়নার ভালো হবে। ময়নার এখন দশ এগারো বছর বয়স, আর তিন চার বছর পরে ত সে বেশ বড়সড়ই হয়ে উঠ্‌বে। তখন ত আমাকে ভুলেই যাবে; আমি কেন মিথ্যে মায়া বাড়িয়ে নিজের পথ বন্ধ করি!

কর্ত্তব্যের যাতে ত্রুটি না হয় এই মনে করে তিনি ময়নার আত্মীয় স্বজন যে যেখানে ছিল সকলকে এক-একখানা চিঠি লিখেছিলেন। তাঁর

এক মাসি বেহারে স্বামীর সঙ্গে যাচ্ছেন, তিনিই কেবল তাঁকে অনেক ধন্যবাদ দিয়ে চিঠির উত্তর দিয়েছেন। চিঠিতে ময়নার ভবিষ্যৎ আশ্রয়ের কোনো উল্লেখ না থাক্‌লেও মাষ্টার মাসির বাড়ী ময়নার কত আদর যত্ন হবে, স্নেহশীলা রমণীর কাছে থাক্‌লে সে কত শান্তশিষ্ট হবে, এইসব অনেক আকাশকুসুম গড়ে নিয়েছিলেন। কিন্তু চিঠিখানা ময়নাকে পড়ে শোনাতে গিয়ে তাঁর চমক্ ভাঙ্‌ল। চিঠির দিকে সে ফিরেও তাকালে না। চুপ করে বসে বসে শুন্‌লে, পড়া হয়ে গেলে কাগজখানা কেটে কয়েকখানা মানুষের আকৃতি করে তার গায়ে "কটা মেয়েটা" লিখে পাঠ্‌শালার ঘরের দেয়ালময় লাগিয়ে বেড়াল।

শীত্‌কাল কেটে গিয়ে বসন্ত দেখা দিল। গাছে গাছে নূতন পাতা, ছোট ছোট কুঁড়ি ও শালবনের উজ্জ্বল শ্যামবর্ণ, বসন্তের দূতরূপে, আগেই এসে উপস্থিত। পাহাড়ের গায়ে এক-একটা কাঠ-গোলাপের গাছ ফুলের ভারে হাস্যমুখী বালিকার মত মাথা হেঁট করে আছে। বড় বড় মাঠের দিকে তাকালে আর কোথাও ধূসর রং দেখা যায়

না ; কে যেন সমস্ত বনে উপবনে মাঠে ঘাটে সবুজ তুলি বুলিয়ে গিয়েছে, এক তিলও ফাঁক নেই। মাঝে মাঝে ছু চারটি ঘাসের ফুল মিট্‌মিট করে চেয়ে আছে। গোরস্থানের গায়ে কালপুরুষ আরো ছু চারটি স্তূপ বাড়িয়ে দিয়েছেন। কিছু দূরে গোবর্দ্ধন-সরকারের সমাধি পড়ে আছে, তারও গায়ে সবুজ শেওলা অনেকখানি রং ধরিয়ে দিয়েছে।

শহরে এক সার্কাসের দল এসেছিল ; তারা ফিরে যাবার পথে আশেপাশের গ্রামগুলিতে ছু এক দিনের জন্যে আড্ডা গেড়ে গেড়ে যাচ্ছে। ময়নাদের গ্রামও বাদ যায়নি। গ্রামের নবীন দলের মধ্যে হুলস্থূল পড়ে গিয়েছে। মাষ্টারের পাঠশালার শিশু-গুলি সার্কাস ছাড়া আর কোনো কথাই বলে না। তাদের কাছে জিনিসটা একেবারেই নূতন। মাষ্টার ময়নাকে একদিন সার্কাস দেখাবেন বলেছেন।

সেদিন সন্ধ্যায় ময়না ও মাষ্টার সার্কাসে গিয়ে-ছেন। ঘোড়দৌড়, তারের উপর নাচ, সঙের খেলা, সবই হল। মাষ্টার ময়নার দিকে চেয়ে দেখ্‌লেন কোনোটাতেই তার গম্ভীর মুখে হাসির উদ্রেক

কর্‌তে পার্‌লে না। খেলা শেষ হয়ে গেলে ময়না একটা লম্বা নিশ্বাস ফেলে চোখ দুটি কুঁচ্‌কে ভুরু দুটি নামিয়ে আন্‌লে। তারপর মাষ্টারের মুখের দিকে তাকিয়ে একটু কাষ্ঠহাসি হেসে বল্‌লে "আমায় বাড়ী নিয়ে চল।" কথাটা বলেই ময়না মুখ নীচু করে কি যেন ভাব্‌তে লাগ্‌ল। মাষ্টার সারা পথ তাকে হাসাবার চেষ্টা কর্‌লেন, কিন্তু সবই বৃথা। সে দুহাতে তাঁর হাতখানা ধরে তাঁর চোখের দিকে তাকাতে চেষ্টা কর্‌ছিল, কিন্তু মাস্টার যেন একটু ভয়ে ভয়ে তার দিকে তাকাতে সাহস পাচ্ছিলেন না। কোনো রকমে ময়নাকে বাড়ী পৌঁছে দিয়েই মাষ্টার আপন পথে প্রস্থান কর্‌লেন।

এর পর দু তিন দিন ময়না দেরী করে পাঠ-শালায় আস্‌তে লাগ্‌ল। তাঁর পথের সম্বল সঙ্গীটির অভাবে সেবারকার শুক্রবারে মাষ্টারের সান্ধ্য ভ্রমণই হল না। বই খাতা গুছিয়ে বাড়ী যাবার জোগাড় কর্‌তে কর্‌তে শুন্‌লেন মিহি গলায় কে বল্‌ছে, "দেখুন, মাষ্টার মশায়।" মাষ্টার ফিরে দেখ্‌লেন নরু। ভদ্রলোক অত্যন্ত ব্যস্ত

হয়ে বল্‌লেন, "কি হে, কি হয়েছে? বলে ফেল শীগ্‌গির করে।"

"দেখুন, আমি আর ভোলা ভাব্‌ছিলাম যে ময়না আবার পালিয়ে যাবে।"

অপ্রিয় কথা লোকে যার কাছে শোনে তার উপরই একটু অযথা-ভাবে চটে ওঠে। মাষ্টারও বিরক্ত হয়ে বল্‌লেন, "কি সব যা তা বক্‌ছ?"

"হ্যাঁ দেখুন, সত্যি বল্‌ছি, ও আজকাল বাড়ী থাকে না; আমি আর ভোলা ওকে সার্কাসওয়ালা-দের সঙ্গে কথা বল্‌তে শুনেছি। আজও ওকে তাদের কাছে দেখে এলাম। কাল ও আমাদের বল্‌লে যে ও সেই মেয়েটার মতন বল নিয়ে তারের উপর নাঁচ্‌তে পারে; আরো কত সব খেলা আমাদের দেখালে।" তাড়াতাড়ি কথা বল্‌তে বল্‌তে হাঁপিয়ে হাঁপিয়ে নরুর প্রায় গলা বন্ধ হয়ে আস্‌ছিল, সে থেমে গেল।

মাষ্টার বল্‌লেন, "সার্কাসের কোন্ লোকটার সঙ্গে দেখ্‌লে?"

"ওই যে সেই ঝক্‌ঝকে টুপি-পরা লোকটা। সেই বাবরী চুল। আর সোনার বোতাম পরা

আর সোনার চেনও আছে।” ঢোক গিল্‌তে গিল্‌তে অনেক কষ্টে নরু এই কটা কথা বল্‌লে।

মাষ্টারের মনে হল বুকের ভিতর কি একটা যেন শক্ত হয়ে উঠ্‌ছে, বই খাতা ফেলেই তিনি দৌড় দিয়ে পথে বেরিয়ে পড়্‌লেন। নরু ছোট ছোট পা ফেলে তাঁর সঙ্গে-সঙ্গে দৌড়ে চল্‌তে খুব চেষ্টা কর্‌তে লাগ্‌ল। পথের মাঝখানে হঠাৎ থেমে মাষ্টার প্রায় নরুর ঘাড়ে পড়্‌বার জোগাড়। আবার কথা সুরু করে মাষ্টার বল্‌লেন, “তারা কোথায় কথা বল্‌ছিল?”

“সেই আটচালার কাছে।”

বড় রাস্তার উপর এসে মাষ্টার দাঁড়ালেন, নরুকে বল্‌লেন, “যা, ছুটে গিয়ে দেখে আয় ময়না বাড়ী আছে কি না, থাক্‌লে আটচালায় এসে আমাকে বলিস্। না থাক্‌লে আর আস্‌তে হবে না। যা দৌড়ে যা।”

নরুর ছোট পায়ে যত শক্তি ছিল তত জোরে সে দৌড় দিল।

আটচালার কাছে আস্‌তে কতকগুলো লোক হাঁ করে মাষ্টারের দিকে চেয়ে রইল। মাষ্টার

পকেট থেকে রুমালখানা বের করে মুখটা মুছে ঘরে ঢুকলেন। ঘর বারাণ্ডা চারি ধারে খুঁজেও ময়নার দর্শন পাওয়া গেল না। এক দিকের বারাণ্ডায় একটা লোক দাঁড়িয়ে ছিল, তার মাথায় জরির টুপি। তার সাজসজ্জা চুলকাটা দাড়িছাঁটা দেখেই মাষ্টারের ভক্তি চটে গিয়েছিল। লোকটা তাঁকে দেখ্‌তে পেয়েও চুরুট হাতে করে এমন ভাবে দাঁড়িয়ে রইল যেন কিছুই জানে না। মাষ্টার তার ঠিক সাম্‌নে গিয়ে দাঁড়ালেন। দুজনে চোখোচোখি হতেই মাষ্টার আর-একটু কাছে সরে এলেন। কিন্তু কথা বল্‌তে সুরু কর্‌তেই গলার ভিতর কি যেন একটা ঠেলে উঠে তাঁর স্বর বন্ধ করে দিচ্ছিল। তাঁর নিজের গলার স্বর শুনে তিনি নিজেই ভয় পেয়ে গেলেন। কেমন যেন ক্ষীণ, ভাঙা, বহু দূরের একটা স্বর। মাষ্টার বল্‌লেন, "শুন্‌লাম্ ময়না বলে আমার পাঠশালার একটি মেয়ে তোমাদের দলে ভর্ত্তি হবার জন্যে তোমার কাছে কি সব বলেছে। সত্যি না কি?"

লোকটা চুরুটের ধোঁয়া ছেড়ে এদিক ওদিক পাইচারি কর্‌তে কর্‌তে বল্‌লে, "যদি বলেই থাকে?"

মাষ্টারের গলার স্বর আবার বন্ধ হয়ে এল। অতি কষ্টে গলাটা পরিষ্কার করে নিয়ে আবার কথা সুরু করলেন, "তুমি যদি মানুষ হও তা হলে আমি তার অভিভাবক এইটুকু বললেই যথেষ্ট হবে। তার ভবিষ্যতের জন্য আমিই দায়ী। তুমি যে তাকে কি রকম জীবনের পথে নিয়ে যাচ্ছ তা তুমিও জান, আমিও জানি। মানুষের মত কথা বলতে চাও ত বল। ওর মা নেই, বাপ নেই, ভাই বোন ত্রিসংসারে কেউ নেই। তুমি কি তাদের অভাব পূরণ করবে?"

লোকটা চারিদিকে চেয়ে একটু মুচ্‌কি হাসি হাস্‌লে।

মাষ্টার বল্‌লেন, "তোমার কাছে অনুরোধ করছি ওকে আর কিছু বোলো না, আমার হাতে ছেড়ে দাও। আমি ওকে......" বল্‌তে বল্‌তে আবার যুবকের গলার স্বর কেঁপে বন্ধ হয়ে এল।

লোকটা কি বুঝল জানি না, একটা চাষাড়ে রকম ঠাট্টা করে বল্‌লে, "আমার সঙ্গে চালাকি খাটবে না।"

তার কথার চাইতে কথার সুরে, চাহনির ভঙ্গীতে আর ধরণধারণেই মাষ্টারের বেশী অপমান বোধ হল। লোকটা হেসে দাঁতকটা ঢাক্‌বার আগেই মাষ্টার এতক্ষণের রাগের জ্বালা মিটিয়ে তার মুখের উপর এক ঘুসি মার্‌লেন। জানোয়ার-টার মাথার টুপি দশহাত দূরে ছিট্‌কে পড়্‌ল, চুরুটটা হাত থেকে ছট্‌কে পাশের একজন লোকের গায়ের চাদরে গিয়ে পড়্‌ল। অত জোরে ঘুসি মার্‌তে গিয়ে মাষ্টারের হাতখানা ত ফেটে চটে রক্তারক্তি। সার্কাসওয়ালার সখের ছাঁটা দাড়িও কিছুদিনের জন্য একটু নূতন রূপ ধারণ কর্‌লে।

কিছুক্ষণ ধরে খুব মারামারি, ঝুটোপুটি, গালা-গালি চল্‌ল। চারধাবে অনেক লোকজন দৌড়া-দৌড়ি করে এসে হাজির। হঠাৎ একদল লোক এসে জরির টুপীধারীকে ঘিরে দাঁড়াল। মাষ্টারের যখন হুঁস হল তখন সেখানে আর প্রায় কেউ নেই। একজন লোক তাঁর বাঁ হাতখানা ধরে দাঁড়িয়ে, ডান হাত দিয়ে তখনও দরদর করে রক্ত গড়াচ্ছে, কিন্তু সেই হাতের মুঠির ভিতর একটা

ঝক্‌ঝকে ছুরি। কখন যে কে সেখানা তার হাতে দিয়ে গিয়েছে তার ঠিক নেই।

দাসমশায় মাষ্টারের হাত ধরে তাঁকে হিড়হিড় করে টেনে বাইরে নিয়ে যাচ্ছিলেন, কিন্তু মাষ্টার আবার ফির্‌বার চেষ্টা করে ক্ষীণস্বরে বল্‌লেন, "ময়না ?" দাসমশায় বল্‌লেন, "সে বাড়ীতে।" পথে যেতে যেতে তিনি বল্‌লেন যে ময়নাই তাঁকে বাড়ী গিয়ে ডেকে এনেছে; সে গিয়ে বল্‌লে যে একটা লোক মাষ্টারকে খুন কর্‌ছে। দাসমশায়ের সঙ্গে কিছু দূর গিয়ে মাষ্টার পাঠশালার পথে চল্‌লেন। কাছাকাছি গিয়ে পাঠশালার দরজা খোলা দেখে তিনি অত্যন্ত বিস্মিত হয়ে গেলেন। ভিতরে ঢুকে দেখ্‌লেন ময়না। একলা ঘরে ময়নাকে বসে থাক্‌তে দেখে ত তিনি অবাক।

মাষ্টার স্বভাবতই একটু স্বার্থপর ছিলেন। সার্কাসওয়ালার সেই চাষাড়ে ঠাট্টাটা এখনও মাষ্টারের মনে কাঁটার মত বিঁধে উঠ্‌ছিল। তিনি ভাব্‌ছিলেন ময়নার প্রতি তাঁর ভালবাসাটাকে এমন চোখে দেখা বোধ হয় লোকের পক্ষে কিছুই অসম্ভব নয়, তা ছাড়া ময়না ত স্বেচ্ছায়ই তাঁর স্নেহ ও

ভালবাসা ছেড়ে গিয়েছে। তবে আর তার কথা অত ভেবে কি ফল? এত লোকে যখন ওর আশা ছেড়ে দিলে তখন তাঁরই বা কি দায়? ওকে যে মানুষ করা যাবে না সে ত দেখাই যাচ্ছে। জগতে কি আর কেউ অনাথ নেই? তাদের মতন করেই না হয় ওরও দিন চল্‌বে। যার জন্যে এত কাণ্ড সে ত বেশ স্বচ্ছন্দে চলে যাচ্ছিল। লাভের মধ্যে তাঁর প্রাণটা নিয়ে টানাটানি। লোকে এখন তাঁকে কি বল্‌বে?

এই আত্মচিন্তার সময় ময়নার সঙ্গে দেখা কর্‌তেই তাঁর বিশেষ আপত্তি ছিল। ঘরে ঢুকে তিনি ময়নাকে বল্‌লেন, এখন তাঁর অনেক কাজ, ময়না না থাক্‌লেই ভাল হয়। ময়না উঠে দাঁড়াতে মাষ্টার দুই হাতের মধ্যে মুখ লুকিয়ে সেখানে বসে পড়্‌লেন। অনেকক্ষণ পর চোখ চেয়ে দেখ্‌লেন, ময়না তখনও সেই ভাবে দাঁড়িয়ে। সে অত্যন্ত উদ্বিগ্ন হয়ে তাঁর মুখের দিকে তাকিয়ে ছিল। মাষ্টার মুখ তুল্‌তেই বল্‌লে, "তুমি কি লোকটাকে মেরে ফেলেছ?"

মাষ্টার বল্‌লেন, "না।"

ময়না খুব তাড়াতাড়ি বলে উঠ্‌ল, "কেন একেবারে মেরে ফেল্‌লে না ওকে ? ওই জন্যেই ত তোমার হাতে ছুরিখানা দিয়েছিলাম।"

মাষ্টার যেন আকাশ থেকে পড়্‌লেন, "তুমি ছুরি দিয়েছিলে ?"

"হ্যাঁ, আমিই দিয়েছিলাম। আমি সেই কোণের গাছটার আড়ালে দাঁড়িয়ে দেখ্‌লাম তুমি লোকটাকে মার্‌লে, তারপর দুজনেই পড়ে গেলে। তার জামার পকেট থেকে ছুরিটা পড়ে গেল। আমি ছুটে গিয়ে সেটা তোমার হাতে তুলে দিলাম। মার্‌লে না কেন এক ঘা ?" ময়না একটানে সব কথাগুলো বলে নিলে। তার কালো চোখ দুটো জ্বলজ্বল করে উঠ্‌ল, ছোট হাতখানাও শক্ত মুঠি বেঁধে উঠ্‌ল।

মাষ্টার নির্ব্বাক !

ময়না আবার কথা সুরু কর্‌লে, "তুমি যদি আমাকে জিজ্ঞেস করতে তাহলে আমি বল্‌তুম যে আমি ওই বাজিকরদের সঙ্গে চলে যাচ্ছি। কেন যাচ্ছিলাম জানো ? তুমি যে আমায় না বলে চলে যাচ্ছিলে। আমি সব

জানি। তুমি যখন ডাক্তারকে বল্‌ছিলে তখনই আমি শুনেছিলুম। নগিদের বাড়ী একলাটি থাক্‌তে আমার বয়ে গেছে। মরে গেলেও থাক্‌তাম না।”

খুব হাত মুখ ভঙ্গী করে কথা বলে ময়না নিজের জামার ভিতর হাত গলিয়ে কয়েকটা ছোট ছোট সবুজ পাতা বের কর্‌লে। পাতাগুলোকে হাত বাড়িয়ে অনেকখানি দূরে ধরে সেই আগেকার মত সাঁওতালী সুরে খুব জোর দিয়ে বল্‌তে লাগ্‌ল, “তুমি বলেছিলে এই বিষ পাতা খেলে আমি মরে যাব। বেশ হবে, এইগুলো খেয়ে মর্‌ব, নয়ত ওদের সঙ্গে চলে যাব। এখানে আমায় কেউ দেখ্‌তে পারে না, সবাই আমায় ঘেন্না করে, আমি কখ্‌খনো এখানে থাক্‌ব না। তুমিও নিশ্চয় আমাকে দু চক্ষে দেখ্‌তে পার না, নইলে অমন কর্‌তে দিতে না।”

ময়না থরথর করে কাঁপ্‌তে লাগ্‌ল, তার চোখ দিয়ে বড় বড় দু ফোঁটা জল গড়িয়ে পড়্‌ল। চোখের জল পাছে ধরা পড়ে যায় তাই চট্‌ করে সে জলটা মুছে ফেল্‌লে, গালে বোল্‌তা বস্‌লেও

লোকে তত তাড়াতাড়ি করে না। "আমায় যদি কয়েদ করে রেখে, যেতে না দাও তবে আমি বিষ খাব। খাব না কেন? আমার বাবা ত আত্মহত্যা করেছিল। তুমি যেদিন বলেছিলে এগুলো খেলে মানুষ মরে যায় আমি সেই দিন থেকেই এগুলো বুকে করে নিয়ে বেড়াই।"

মাষ্টারের চোখের সাম্‌নে গোবর্দ্ধন সরকারের নির্জ্জন সমাধিটা ও ক্ষুদ্র বালিকার ক্রুদ্ধ মূর্ত্তিটি ভেসে উঠ্‌ল। তার হাত দুখানি ধরে চোখের দিকে তাকিয়ে তিনি বল্‌লেন, "আমার সঙ্গে যাবে মইনু?"

বালিকা ছুটে এসে দুহাতে তাঁর গলা জড়িয়ে ধরে মহানন্দে লম্বা টান দিয়ে বল্‌লে, "হুঁ......।"

"যদি আজকেই—আজ রাত্রেই যাই।"

"আজ রাত্রেই যাব।"

যে বাঁকা সরু পথের উপর দিয়ে ময়না একদিন ক্লান্ত চরণে মাষ্টারের দরজায় এসে দাঁড়িয়েছিল, সেই পথে আজ দুজনে হাত ধরাধরি করে বেরিয়ে পড়্‌ল। সে পথে তার চরণচিহ্ন আর কোনো দিন পড়বে বলে মনে হল না। আকাশের তারাগুলি

তাদের মাথার উপর জ্বলে উঠ্‌ল। আজ মাষ্টার ও ছাত্রীর শিক্ষা সমাপ্ত হল। পাহাড়-ঘেরা গ্রামখানির পাঠশালার দরজা আজ তাদের কাছে চিরদিনের মত রুদ্ধ। *

---

* ব্রেট হার্টের গল্প হইতে।

# রূপকথা।

( ১ )

রাজা পুরুষোত্তমের প্রাসাদে আজ উৎসব লেগে গেছে। আজ কোজাগর পূর্ণিমা। লক্ষ্মীর বরপুত্রের চক্ষে আজ নিদ্রা নেই; তিনি সরস্বতীর শতদল আসন আজ শতহস্তে লুট করে এনেছেন। লক্ষ্মীর স্বর্ণভাণ্ডারের অজস্র সম্পদেও যে এ উৎসবের মাধুরী ফুটে উঠ্‌বে না, তাই শুভ্র পূর্ণিমা-রজনীকে আজ শুভ্র শতদল ও শেফালির মালায় সাজিয়ে তুল্‌তে হবে।

ফুলে ফুলে প্রাসাদ-অঙ্গন ভরে উঠেছে; পূর্ণিমার চাঁদ শেফালিবনের সবুজ পাতায় আলোর হাসি ছড়িয়ে দিয়ে দূরে কাশবনের শুভ্র অঙ্গে জ্যোৎস্নার ধারা ঢেলে দিচ্ছে। শরৎলক্ষ্মী আজ কোমল কাশের মৃদু তালে-তালে শতহস্তে বিশ্ববাসীকে তাঁর উৎসবে ডাক দিচ্ছেন! রাজপুরীর যেখানে যে ছিল সবাই উৎসবক্ষেত্রে উপস্থিত। জরা যার মাথায় শরতের মেঘের মত শাদা পাগ্‌ড়ী পরিয়ে দিয়েছে, সেও উৎসবের আনন্দে পাগল; আবার

ধরণী যাকে সবে তার শ্যাম বাহু মেলে কোলে তুলে নিয়েছে, সেও ছোট কচি দুটি হাত মেলে উৎসবের আনন্দে যোগ দিয়েছে। বর্ষার জলধারায় স্নান করে গাছের মাথা যেমন সবল সতেজ হয়ে উঠেছে, যৌবনের স্পর্শে তরুণ-তরুণীরা তেম্‌নি শোভন হয়ে উঠে উৎসবে প্রাণসঞ্চার করেছে।

যার যেমন বয়স সে তেমনি করেই তার উৎসব কর্‌বে। তাই কিশোরী কুমারীরা আজ তাদের সুন্দর হাতের নিপুণস্পর্শে রাজপুরী শ্রীমণ্ডিত করে তুল্‌তে চায়। ফুলের স্তূপ যেখানে শুভ্র তুষার-পর্ব্বতের মত চাঁদের আলোয় গা ঢেলে পড়ে আছে, প্রজাপতির পাখার মত অসংখ্য বিচিত্র রঙের হাল্কা পোষাকে তরুণ তনুগুলি সাজিয়ে তারা সেইখানেই ভিড় করেছে। পলকে পলকে হাতে হাতে কত ফুলের মালা, অলঙ্কার, আসন, পাখা, ঝালর সব গড়ে উঠ্‌ছে; কলালক্ষ্মী আজ যেন তাঁর সমস্ত নৈপুণ্য এই আনন্দ-প্রতিমাদের হাতে ঢেলে-দিয়েছেন।

পুরুষোত্তমদেবের সভায় নেপালরাজ্য থেকে এক শিল্পী তরুণ বয়সে এসে উদিত হয়েছিলেন।

পাষাণে প্রাণের উচ্ছ্বাস ফুটিয়ে তোলাতেই তাঁর বিশেষ আনন্দ ছিল ; কিন্তু তাই বলে নক্সা-কাটা, ছবি আঁকা, কি রঙের খেলা খেলানোতে যে তাঁর হাতযশ ছিল না, তা বলা যায় না। সেই শিল্পী বীরভদ্র যেদিন প্রথম এই রাজসভায় দেখা দিয়াছিলেন তখন তাঁর সঙ্গের সামান্য সরঞ্জামের মধ্যে একটি জিনিস ছিল, যাকে শিল্পীর কোন আনুষঙ্গিক জিনিস বলা চলে না, অধিকন্তু উপদ্রব বলা যেতে পারে। বীরভদ্রের কোলে ছিল একটি মাতৃহারা ছ মাসের কচি মেয়ে। এই মেয়েটিকে তার তরুণ পিতা শিল্পলক্ষ্মীর চেয়ে কিছু কম ভাল বাস্‌তেন না। জগতে ওই দুটিতেই তাঁর সমস্ত আনন্দ নিবিড় হয়ে ছিল। ওই দুটিকে এক করে দেখ্‌বার জন্যে বোধ হয় তিনি তুলির ক্ষুদ্র লিখনের মত এই আনন্দ-কণাটির নাম রেখেছিলেন চিত্রলেখা। তবে চিত্রা নামেই সে পরিচিত। রাজসভায় আসন পেয়ে বীরভদ্র তাঁর সমস্ত শক্তি দিয়ে চিত্রকলা ও চিত্রলেখার সেবায় লেগে গেলেন। বাহিরে রাজসভায় তাঁর যশগৌরব তাঁকে নিত্যই নূতন আনন্দ পরিবেষণ কর্‌তে লাগ্‌ল, ঘরে তাঁর চিত্রলেখা

লোকের চোখের আড়ালে দিনে-দিনে চন্দ্রলেখার মত উজ্জ্বল হয়ে পিতার প্রাণ আনন্দময় করে তুল্‌ত।

বীরভদ্রের একান্ত ইচ্ছা ছিল, চিত্রা তাঁর মত শিল্পরসের অনুরক্ত হয়। সকল শিষ্যের চেয়ে যত্নে প্রাণের আগ্রহ দিয়ে তিনি চিত্রাকে শিক্ষা দিতেন। কিশোরী চিত্রার আশ্চর্য্য নৈপুণ্য দেখে রাজসভা স্তব্ধ হয়ে থাক্‌ত। শ্রেষ্ঠ শিল্পীরা যখন বালিকা চিত্রার প্রশংসায় রাজসভা মুখরিত করে তুল্‌তেন, তখন তরুণ শিল্পীদের প্রশংসমান চোখ বিস্ময়ে অবাক্ হয়ে তার প্রতিভাদীপ্ত মুখের দিকে স্থির তারকার মত চেয়ে থাক্‌ত, আর গর্ব্বে বীরভদ্রের মুখ রক্ত-পদ্মের মত রাঙা হয়ে উঠ্‌ত। চিত্রার কিন্তু নিজের এ নৈপুণ্য দেখাবার বড় আগ্রহ ছিল না, সে চাইত নিভৃতে নিজের ঘরের নিরালা কোণে বসে মনের বিচিত্র কল্পনারাজি রেখা ও রঙের যোগে প্রাণময় করে তোলে আর তার সৌন্দর্য্যে আপনি বিভোর হয়ে থাকে; কিন্তু তার পিতার সকল আনন্দ, সকল গর্ব্বের আধার যে শুধু সে-ই; তাই তাঁর আনন্দের একটি কণাও পাছে খসে পড়ে, এই ভয়ে সে সর্ব্বদা

তাঁর মন জুগিয়েই চল্‌ত। কিন্তু যতটুকু দর্‌কার তার বেশী বড় কেউ তাকে কর্‌তে দেখেনি। তার কথাও বড় বেশী কেউ শোনেনি। তার গলার স্বর বীণার ঝঙ্কারের মত মধুর কি জলকল্লোলের মত গম্ভীর তা' তার মুগ্ধ পূজারীর দল জান্‌ত না। হৃদয় তার পাষাণের মতন কঠিন কি কুসুমের মতন কোমল তার পরিচয় এক প্রৌঢ় বীরভদ্র ছাড়া বড় কেউ জান্‌ত না। তবে তার উজ্জ্বল চোখের দৃষ্টির আড়ালে কেমন যেন সর্ব্বগ্রাসী অগ্নির মতন একটা প্রদীপ্ত ভাব সকলের চোখেই পড়্‌ত।

কোজাগর পূর্ণিমার উৎসবের দিনে তরুণীদের ফুলের মেলায় চিত্রার আসন ছিল সকলের আগে। তার আঁকা নক্সা, তার গাঁথা মালা দেখেই সকলে সেদিন উৎসব-সজ্জা শোভন কর্‌তে নেমেছিল। চিত্রা নিজের হাতে তৈরী কর্‌ছিল একটি ফুলের দোলা। দোলার আসনে আর দুই' পাশের বাঁধনে গুচ্ছ-গুচ্ছ ফুল বিচিত্র ভঙ্গীতে মাথা হেলিয়ে রূপের পশরা খুলে দুল্‌ছিল। প্রতি বৎসর শারদ পূর্ণিমায় রাজকুমার বিক্রমদেব নিজের হাতে এই দোলা নদীর ধারের ঘন নিমগাছের ডালে ঝুলিয়ে দিতেন। এ

কাজে চিত্রাই তাঁর সহায়। আর-সব ফুলের খেলায় চিত্রা কেবল সঙ্গীদের উপদেশ দিয়ে দিত; এ কাজটায় কিন্তু সে আর কাউকে হাত দিতেও দিত না। যশগৌরবের জন্য তাকে কেউ কোনো দিন লালায়িত হতে দেখেনি; তার হাতের কাজ সুন্দর কি অসুন্দর এ বিষয়ে কোনো কথা শুন্‌তে এতটুকু আগ্রহও সে কখনও দেখায়নি। কিন্তু সমস্ত বৎসরের মধ্যে এই একটি দিন সে যে প্রাণভরা আগ্রহ দিয়ে কাজ কর্‌ত, সে তার শিল্পদেবতার তুষ্টির জন্য নয়, নিজের সৌন্দর্য্যতৃপ্তির জন্য নয়, সে শুধু্‌ গর্ব্বভরা মুখে একজনের অতি নিকটে দাঁড়িয়ে তার হাতে হাতে এই শিল্পরচনাটিকে তুলে দেবার জন্য, আর প্রতিদানে একবার তার প্রশংসমান হাসিভরা দৃষ্টিলাভের জন্য। সারা বৎসর চিত্রা তার প্রিয়কে স্বর্গের দেবতার মত দূর থেকেই প্রণাম করে। কেবল বৎসরান্তে একটি দিনের মত এই দেবতা মর্ত্ত্যের পূজারিণীকে তাঁর প্রসন্ন হাস্যে ধন্য করে দিয়ে যেতেন। এই নিমেষের দানে তিনি যা দিয়ে যেতেন তাই ছিল চিত্রার সারা বছরের খোরাক্‌।

বর্ষার-জলভারে ভৈরবী নদীর দু কূল ছাপিয়ে-

উঠেছিল, শরৎকালেও তার উচ্ছ্বাস কমেনি। পূর্ণিমায় নদীর জল যখন ফুলে-ফুলে দুলে-দুলে উঠ্‌ছিল, আর চাঁদের আলো ঢেউয়ের মাথায় আছ্‌ড়ে পড়ে হীরার কণার মত হাজার টুক্‌রো হয়ে ছড়িয়ে পড়্‌ছিল, ঠিক সেই সময়ে নদীর বাঁকের কাছের সেই ঝাঁকড়া-মাথা ঘন নিমগাছটার তলায় মহা ভিড়। এ-রাজ্যে আজ কত বছর ধরে যে ওই বুড়ো নিমগাছটার তলায় তরুণী কুমারীদের নূপুর প্রতি শরতে মধুর নিক্কণ তুলে আস্‌ছে, আর কত রাজকুমার তার ওই প্রকাণ্ড হেলানো ডালটায় ফুলের দোলা টাঙিয়ে সুন্দরী-শ্রেষ্ঠাকে লক্ষ্মীর সম্মান দিয়ে দোল দিয়েছেন, তার হিসাব বোধহয় এক ওই বুড়ো নিমগাছটাই রাখে। তাকে ঘিরে তরুণ প্রাণের এ আনন্দ-উৎসব তার যৌবনকাল থেকেই হয়ত চলে আস্‌ছে, তাই তাদের স্পর্শে আজও সে প্রতিবৎসরে নব যৌবনের সঞ্চারে বৃদ্ধ বয়সেও পুলকিত হয়ে ওঠে। হিন্দোলের দোলাও বর্ষায়-বর্ষায় তারি শাখায় আনন্দে দোল দেয়। যাকে ঘিরে চিরচঞ্চলদের চপলতা চলেই আস্‌ছে, সে স্থবির হয় কি করে?

কুমার বিক্রম যখন তাঁর বলিষ্ঠ বাহুর সমস্ত জোর দিয়ে দোলার দড়িটা গাছের ডালের দিকে ছুঁড়ে দিলেন, দোলার ফুল-সাজটা তখন চিত্রার হাতে। চিত্রা তাঁর পাশেই দাঁড়িয়ে ছিল। দড়িটা ঘুরে নেমে আস্‌তেই তার ছুটো মুখ সমান কর্‌বার জন্য বিক্রম সজোরে এক টান দিলেন। কি জানি কেন আজ এ-আনন্দের আঘাত বুড়ো নিমটার সইল না। তার এত কালের বাঁকা ডালটা আজই মড়্‌মড়িয়ে ভেঙে গেল। নদীর বাঁকের ঢেউয়ের ঘা খেয়ে-খেয়ে সেখানে গাছের পাশে জমি খুব কমই ছিল। রাজকুমার নিজের টানের জোর সাম্‌লাতে না পেরে ডালটা সঙ্গে নিয়ে ঘুরে নদীর গর্ভেই পড়্‌লেন। প্রকাণ্ড ডালটা ঠিক তাঁর মাথার উপরে এসে পড়্‌ল। কালো-জলের মধ্যে সব যেন মিশে অন্ধকার হয়ে গেল। গাছতলার ওই ভিড়ের মধ্যে আর দ্বিতীয় পুরুষ নেই। কুমারকে তোলে কে? ওই প্রচণ্ড আঘাতের পর নিজে ওঠ্‌বার ক্ষমতাও তাঁর নেই। কিশোরী কুমারীদের কলকণ্ঠের কোলাহলই বা তখন শোনে কে? তাঁদের ক্ষীণ বাহুতেও এত শক্তি নেই যে বিক্রমের বিশাল শরীর

টেনে তোলেন। চিত্রা কিন্তু এক মুহূর্ত্ত অপেক্ষা না করেই জলে ঝাঁপিয়ে পড়ল। তার দীর্ঘ দেহে বলের অভাব ছিল না, সুপুষ্ট বাহুতেও শক্তি যথেষ্ট। পাহাড়ী মেয়ের রক্তের জোর তার শরীরে আজও ছিল। ডালপালা ঠেলে দুই হাতে জল কেটে সে চারদিকে বেড় দিয়ে একবার দেখে নিলে। তারপর যখন একডুব দিয়ে সে উঠে এল, তখন গাছের ডালের ছড় লেগে তার হাত পা সর্ব্বাঙ্গ ক্ষত-বিক্ষত, কঠিন পরিশ্রমে মুখখানা সিঁদুরের মত রাঙা, সাধের উৎসব-সজ্জা ছিন্ন ভিন্ন বিবর্ণ, কিন্তু দৃঢ় মুষ্টিতে তখন সে কুমারের অবশ দেহ ধরে আছে।

( ২ )

সন্ধ্যা ঘনিয়ে আস্‌ছে। রাজপুরীর ঘরে-ঘরে দাসীরা প্রদীপ জেলে দিয়ে গেল। সন্ধ্যাবন্দনার শঙ্খ আজ ভয়ে-ভয়ে বাজ্‌ছে। রাজকুমার আজ দশদিন পীড়িত, তাই দাসদাসী সকলের কাজকর্ম্ম চলাফেরা কেমন যেন সন্ত্রস্ত হয়ে উঠেছে।

হাতীর দাঁতের উপর সোনার পাতের নক্সাকাটা

উঁচু পালঙ্কে ধপ্‌ধপে শাদা বিছানায় রাজকুমার শুয়ে আছেন। মাথার কাছের খোলা জান্‌লা দিয়ে মন্দ সমীরণ শিউলির গন্ধে ঘর মাতিয়ে তুল্‌ছে। চিত্রা সেই ঘরে রাজকুমারের সেবায় ব্যস্ত। হাতে ছোট একটি সোনার বাটিতে চন্দন, চিত্রা থেকে-থেকে বিক্রমের কপালে চন্দনের প্রলেপ দিচ্ছে। তার দুটি হাতই কাজে নিযুক্ত; হাতে জড়ানো এলোচুলের খোঁপা খসে পড়্‌ছে। চিত্রা হাতের উল্টো পিঠ দিয়ে মাঝে-মাঝে চুলগুলো ঠেলে দিচ্ছে, কিন্তু তাদের সংযত করতে পার্‌ছে না। তার বাসন্তী রঙের শাড়ীর আঁচলখানা উড়ে-উড়ে রাজকুমারের গায়ে এসে পড়্‌ছিল, আবার আপনি সরে যাচ্ছিল।

চিত্রা দেখ্‌ছিল, আজ সকাল থেকেই বিক্রমের মুখে মাঝে-মাঝে চেতনার ভাব ফুটে উঠ্‌ছে। তার আশা হচ্ছিল, আজ তার সেবা, তার প্রতীক্ষা, সবই ধন্য হবে। আনন্দে তার সে আগুনের মত দৃষ্টিও আজ কোমল হয়ে এসেছে। তার চোখ টল্‌টল কর্‌ছিল, পাছে কুমারের মুখে তার চোখের জল পড়ে তাই বার বার মুখখানা ঘুরিয়ে সে জান্‌লার বাইরে তাকিয়ে দেখ্‌ছিল। প্রশস্ত নীল

আকাশ তখন শূন্য, এক কোণে কেবল একটি তারা উজ্জ্বল হয়ে ফুটে ছিল। ক্রমে উপরের মেঘ নেমে নেমে তারাটিকে তার কালো কোলের নিবিড় আঁধারের মধ্যে লুকিয়ে নিলে। শূন্য গগনের একটি তারার মত একটি আশার শিখা চিত্রার শূন্য মনে ঊর্দ্ধমুখী হয়ে জ্বল্‌ছিল, কিন্তু মেঘের ভয় সে কাটাতে পারেনি। শরৎকালের ফুলে-ভরা শিউলির ডাল যেমন একটু নাড়া পেলেই সব কটি ফুল উজাড় করে গাছতলায় ঢেলে দেয়, চিত্রার হৃদয়ও তেমনি উন্মুখ হয়ে ছিল, একটু নাড়া পেলে সে আজ তার পূর্ণডালি বিক্রমের চরণে শূন্য করে সঁপে দিয়ে যাবে। কিন্তু যদি সে স্নেহের পরশ না পায়?

ধীরে কুমারের চোখ খুলে এল। চন্দনপাত্র নামিয়ে রেখে, এলোচুল জড়িয়ে নিয়ে, চিত্রা তাড়াতাড়ি তাঁর দিকে এগিয়ে গেল। বিক্রমের দৃষ্টি তখনও অর্থশূন্য। কোনো মানুষ কি জিনিসের ছায়া তাঁর চোখে যে পড়েছিল এমন মনে হয় না; চিত্রা দীনা ভিখারিণীর মত তাঁর মুখের বাণীর কাঙাল হয়ে সেই সুন্দর পাণ্ডুর মুখের দিকে তাকিয়ে দাঁড়িয়ে রইল।

মেঘে যখন আকাশ ঢেকে গেছে, ঘরের সোনার প্রদীপ জালিকাটা ঢাকার আড়াল থেকে 'আলোর ফোঁটা ছড়াচ্ছে, এমন সময় কুমার একটু সরে এসে বল্‌লেন, "কে তুমি, মালতী না বিজয়া? কথা কও না যে? আমি এ কোথায় রয়েছি?"

চিত্রা অতি ধীরে উত্তর দিল, "আমি চিত্রা।"

বিক্রম একটু বিস্মিত হয়ে ভ্রূ কুঞ্চিত করে বল্‌লেন, "চিত্রা বলে' কোনো দাসীকে ত মনে পড়্‌ছে না! শিল্পী বীরভদ্রের কন্যা এক চিত্রা আছে বটে!"

চিত্রা মুখখানা রাঙা করে বল্‌লে, "আমিই সেই চিত্রা।"

"তুমি এখানে কেন? আমি কি তোমাদের বাড়ী রয়েছি না কি? আশ্চর্য্য ত!"

"আপনি ভৈরবীর জলে পড়ে গিয়েছিলেন, পূর্ণিমার উৎসবে' দোলা টাঙাচ্ছিলেন মনে নেই? সেখানে আর লোকজন পাওয়া গেল না, তাই আমিই আপনাকে জল থেকে তুল্‌তে......"

বিক্রমের মুখে কিসের যেন একটা ছায়া খেলে গেল, "বুঝেছি", বলে তিনি চুপ করে রইলেন।

চিত্রা রূপার বাটিতে করে সুগন্ধি সরবৎ কুমারের মুখের কাছে এনে ধর্‌ল। কুমার পান করে আবার নিস্তব্ধ হয়ে পড়ে রইলেন। তাঁর মুখ দেখে চিত্রার মনে হচ্ছিল, আনন্দের আভায় পাণ্ডুর মুখও উজ্জ্বল হয়ে উঠেছে। এতটুকু প্রদীপের আলোতে যেমন প্রকাণ্ড ঘরের সমস্ত অন্ধকার দূর হয়ে যায়, ওইটুকু আনন্দের দীপ্তি দেখে চিত্রার নিরাশ মনও তেমনি আশায় ছাপিয়ে উঠেছিল। স্বর্গের দেবতা আজ তার পূজায় প্রসন্ন হয়েছেন, আর তার চাইবার কি আছে, ভাব্‌বারই বা কি আছে? সমস্ত ভবিষ্যৎ আজ আনন্দময়; আর সে দীনা ভিখারিণী নয়, শ্রেষ্ঠা পূজারিণী। দেবতার বর এখনি সহস্র ধারায় ঝরে পড়্‌বে; তার ক্ষুদ্র হৃদয়পাত্রে এত দান সে কোথায় রাখ্‌বে?

রাজকুমার ঘণ্টা দুই পরে আবার চোখ মেলে বল্‌লেন, "চিত্রা শোন, আজ আমার বড় আনন্দের দিন। আজ আমার অনেক কথা বল্‌বার আছে। তুমি শুন্‌বে কি?"

চিত্রা মুগ্ধ দৃষ্টিতে কুমারের মুখের দিকে চেয়ে সরে এসে তাঁর পায়ের কাছে বস্‌ল। আনন্দে তার

মুখ দিয়ে কথা সর্‌ছিল না। বিক্রমদেব বল্‌লেন, “জানো চিত্রা, আজ কোজাগর পূর্ণিমার রাত্রে আমি কি পেয়েছি? আমি স্বপ্নে দেখ্‌লাম, কোজাগরের লক্ষ্মী আমার জাগরণ সার্থক করেছেন, তিনি মুক্ত কেশে স্বর্ণভাণ্ড হাতে আমারি শিয়রে এসে দাঁড়িয়েছেন, ধানের শীষ যেমন মৃদু বাতাসের ঘায়ে দুলে-দুলে ওঠে, তাঁর স্বর্ণাঞ্চল তেম্‌নি দুলে-দুলে আমার অঙ্গ স্পর্শ করে গেল। তাঁর চির-উজ্জ্বল দীপ্তি জোৎস্না-রাত্রের গগনভরা আলোর তলায় আরো উজ্জ্বল হয়ে উঠ্‌ল। তিনি নত হয়ে আমার ম্লান ললাটে নিজ হাতে জয়টীকা এঁকে দিয়ে গেলেন। সে পুণ্যকরস্পর্শে আমার আঁধার জগৎ শত সূর্য্যের আলোয় আলো হয়ে উঠ্‌ল।”

শুন্‌তে শুন্‌তে চিত্রার প্রাণ পুলকে নেচে উঠ্‌ছিল; সে ভাবছিল সে লক্ষ্মী কে? এখনি শুন্‌বে, আর দেরী নেই।

বিক্রম আবার বল্‌লেন, “ক্লান্ত মুদিত নয়ন মেলে কি দেখ্‌লাম জানো?”

চিত্রা উন্মুখ হয়ে উঠ্‌ল। বিক্রম বল্‌লেন, “দেখ্‌লাম আমার সে লক্ষ্মী আর নেই; চারিদিকে

শুধু শূন্য। কিন্তু আজ পূর্ণিমার দিনে আমার শূন্য হৃদয় পূর্ণ করে একটি বাণী বাজ্‌ছে 'লক্ষ্মী লাভ হবে, লক্ষ্মী লাভ হবে।' কিশোর বয়স হতে যে-রূপমাধুরী ধ্যান করে এসেছি, সে আমার কল্পনারই সৃজন, কল্পলোকেই সে সুন্দরীর বাস। আজ তাকে প্রত্যক্ষ দেখেছি; আমার এ স্বপ্ন ত প্রত্যক্ষ দেখাই। আজ আমার সাধনা পূর্ণ হয়েছে; সিদ্ধি, আমারি সে মানসীর হাতে; আমি তা লাভ করবই। জ্যোতিষী গোপালভট্ট আমায় আজ সাত বৎসর ধরে বলে আস্‌ছেন,—লক্ষ্মী প্রসন্ন হলে স্বপ্নে তোমায় স্বহস্তে টীকা দিয়ে যাবেন। সেই দিন থেকে এক বৎসরের মধ্যে তুমি তোমার মানসী সুন্দরীকে লাভ কর্‌বে। ভবিষ্যৎ-দ্রষ্টার সে বাণী আজ সার্থক হয়েছে। তাই আনন্দে আমি অধীর হয়ে উঠেছি। এ পৃথিবীতে আমার চক্ষে আর কোনো দুঃখ কোনো দৈন্য নেই। সব আজ মধুময়। কার কি দুঃখ আছে বল; আমি মুক্তহস্ত; সর্ব্বস্ব দিয়ে সকলের অভাব মোচন করে দেবো। আমি যেদিকে তাকাব সেই দিকেই আনন্দ-উৎসব দেখ্‌তে চাই। তুমি আমার প্রাণরক্ষা করেছ, তোমার কাছে আমার কৃতজ্ঞতা সকলের

চেয়ে বেশী। বল কি চাও, রাজভাণ্ডার লুটিয়ে আমি তোমার আকাঙ্ক্ষা পূর্ণ করব, তোমার কোনো খেদ রাখ্‌ব না। ধন, জন, মান, যশ, কি চাও বল? কোন শ্রেষ্ঠ শিল্পীকে তোমার চির-অনুচর করে দেবো বল? তোমা হতেই আমার সব, তুমি কিসে তুষ্ট হবে তাই বল।"

চিত্রা যে কি চায়, এর পরে তা আর সে কি করে বলে? যে তারি হাতে সব পেয়েছে বলে নিজ মুখে স্বীকার কর্‌ছে, তার এ পরিপূর্ণ আনন্দের দিনে চিত্রার সব আনন্দ আঁধারে তলিয়ে গেছে। তার আশার আলো এ আনন্দের ঝোড়ো হাওয়ার বেগ সাম্‌লাতে না পেরে প্রথম ফুৎকারেই নিবে গেছে। এ ঘোর অন্ধকারে আলো আর কেউ জ্বালাবে না। চির অন্ধের মত এইখানেই তাকে হাত্‌ড়ে বেড়াতে হবে; যদি কোনো দিন প্রদীপে হাত ঠেকে যায়, যদি কোনো দিন আর-কারো আলোক-শিখায় ঠেকিয়ে তার আলোটিও জ্বালিয়ে নিতে পারে। জগৎটা আশ্চর্য্য বটে! যে দুটি মানুষের জীবন-সূত্র এমন করে জড়িয়ে আস্‌ছিল, যাদের একজনের সুখ-দুঃখই আর-একজন অম্লান বদনে নিজের সুখদুঃখ

করে নেবে বলে মাথা হেঁট করে দাঁড়িয়ে ছিল, কোথাকার কি একটা সামান্য আঘাতে দেখা গেল তারা দুজনে যেন বিপরীত গতিতে ঘুরে চলে গেল। বিক্রমের জগৎ আজ আনন্দময় বলেই ত চিত্রার জগৎ চির-অন্ধকার।

চিত্রা কিছুক্ষণ পরে উত্তর দিলে, "আমি দরিদ্র শিল্পীর কন্যা, রাজ-ভাণ্ডারে আমার আর চাইবার কি আছে? আপনার সেবা করবার সুযোগ আর অধিকার পেয়েই আমি ধন্য। আর কিছু আমি চাই না। শুধু আশীর্ব্বাদ করবেন যেন আমার এত দিনের শিল্পশিক্ষা সার্থক হয়। আমি যা চাই, তার হাতেই তা পাব।"

কুমার বললেন, "তোমার শক্তি অক্ষয় হোক। শিল্পের অপূর্ব্ব সৃষ্টি যেন তোমারি হাতে গড়ে ওঠে।"

চিত্রা নীরবে রাজকুমারকে প্রণাম করে সরে দাঁড়াল।

(৩)

প্রায় এক বৎসর ধরে রাজকুমার বিক্রম তাঁর মানসীর সন্ধানে ফিরছেন। দেশ বিদেশে ঘুরে ঘুরে

কুমারের অনুচর আর দূতদের পা ক্ষয়ে যাবার জো হয়েছে। বেচারা জ্যোতিষী গোপালভট্ট ত খড়ি পেতে পেতে হাতে কড়া পড়িয়ে ফেলেছেন। আর স্বয়ং কুমার ত আজ এক বৎসর ধরে লক্ষ্মীর আশায় নিশিপালন কর্‌ছেন। নিদ্রাদেবীর সঙ্গে যে সৌন্দর্য্যলক্ষ্মীর সতীন সম্পর্ক তা বোধ হয় ইতি-পূর্ব্বে কেউ কোনো দিন মনে করেনি। বিক্রমের ঘরে লক্ষ্মীস্বরূপাদের অজস্র চিত্র গড়াগড়ি যাচ্ছে। তাঁদের এ অনাদর স্বচক্ষে দেখ্‌লে বিক্রমকে যে তাঁরা কত বড় অভিসম্পাত কর্‌তেন তা বলা যায় না।

চিত্রা এখন আর কুমারের দর্শনের আশায় ফেরে না। বিমুখ দেবতাকে প্রসন্ন কর্‌বার ব্যর্থ চেষ্টা ছেড়ে দিয়ে সে বোধ হয় এখন কলালক্ষ্মীর সেবাতেই তার তরুণ হৃদয়ের সমস্ত সম্পদ ঢেলে দিয়েছে। গুটিপোকা যেমন অন্ধকার কোটরের মত গুটির মধ্যে বন্দী হয়ে বসে একদিন প্রজাপতির বেশে অজস্র সৌন্দর্য্য নিয়ে আলোর কোলে ঝাঁপিয়ে পড়ে, চিত্রাও তেম্‌নি করে তার নির্জ্জন কুটীরের কোণে বসে সৃষ্টি-রচনায় মগ্ন হয়ে দিন

কাটাচ্ছে, কি গোপনে তার পুরাতন প্রিয়ের উদ্দেশ্যে অশ্রুজলের নৈবেদ্য সাজাচ্ছে তা কে জানে ?

তখন বর্ষাকাল। রাজপ্রাসাদের বাঘমুখো নল দিয়ে ছাদের জল সারাদিনরাতই গড়িয়ে-গড়িয়ে পড়ছে। বাঁধানো সানের উপর নলের জল পড়ে খই ফোটার মত ছট্-ছট্ শব্দে চারিদিক ধ্বনিত করে তুল্‌ছে। বাদল দিনে রাজকুমারের এ দীর্ঘ প্রতীক্ষা অসহ্য হয়ে উঠেছে। তিনি কোলের কাছে সাতরাজ্যের রাজকন্যা মন্ত্রীকন্যাদের ছবি জড়ো করে মেঘলা আকাশের গুরু গম্ভীর চেহারার দিকে তাকিয়ে ভাব্‌ছেন,—জ্যোতিষীর বাক্য বুঝি বৃথা হয়ে গেল ; কই আজও ত সে লক্ষ্মীস্বরূপার সন্ধান পেলাম না। মিথ্যা, সবি মিথ্যা। সে স্বপ্ন, স্বপ্নের মতই ফাঁকা। এ ছলনায় ভুলে থাকা পুরুষের পক্ষে শোভা পায় না।

ভাব্‌তে ভাব্‌তে রাত অনেক হয়ে গেল। কুমারের অজ্ঞাতে কখন্ বৃষ্টিধারার উন্মত্ত নৃত্য থেমে গেছে ; মেঘের ঘোমটা ঠেলে কৃষ্ণপক্ষের বাঁকা চাঁদ বৃষ্টির জলে নিজের মুখের বিকৃতি দেখে হেসে কুটিকুটি হচ্ছেন। বিক্রমের মনে হল দূরে

কোথায় যেন কে বীণার ঝঙ্কার দিয়ে উঠ্‌ল ; বর্ষার বিরহ-গাথা বীণার তারে তারে গভীর স্থরে ধ্বনিত হয়ে উঠ্‌ল। সে বিরহ-গাথায় কত গোপন-দুঃখের অশ্রু যেন স্থর ধরে ফুটে উঠ্‌ছে। কুমার ভেবেই পেলেন না, এমন গভীর রাত্রে কে বীণার তারে তার প্রাণের কথা গেয়ে গেল। দিনের আলো কি তার গানে কান দিত না ? তাই স্তব্ধ উৎকর্ণ রাত্রির দরবারে এমন অপূর্ব্ব সঙ্গীত স্থষ্টি ?

শেষরাত্রের রঙীন নেশা কাট্‌তে-না-কাট্‌তেই বীণা থেমে গেল। ভোরের বেলা কুমারের দূত অনেক খোঁজ করেও কিছু খবর দিতে পার্‌লে না। সেদিন রাত্রেও আবার বাঁশীর মন-ভুলানো স্থর কাকে যেন ডেকে-ডেকে প্রাসাদের চারিদিকে ঘুরে ক্রমে ক্রমে দূরে অতিদূরে সরে গিয়ে বনের ধারে মিলিয়ে গেল। তারপর আবার সেই বীণার ঝঙ্কার। পাঁচ দিন সাতদিন এম্‌নি ভাবেই চল্‌ল। কুমার বল্‌লেন, আস্‌ছে রাত থেকেই এর খোঁজ নিতে হবে।

একদিন দূত এসে খবর দিলে, পুরানো শিব-মন্দিরের পিছনে শালবনের গায়ের কাছে মহা-

রাজের প্রপিতামহ যে বিদেশিনী ভুবনমোহিনী রাজকন্যার জন্যে গোলকধাঁধার মত বাড়ী করেছিলেন, সেই বাড়ীর ঘরে-ঘরে, বন্দিনী কুমারীর জীবিতকালের মত আবার আলোর মালা ফুটে উঠেছে। সেখানে না জানি আবার কোন্ সুর-সুন্দরীর আবির্ভাব হয়েছে, যে-সে লোকে যে সেখানে প্রাণ ধরে ঢুক্‌বে তা ত মনে হয় না। ঘরে কি শুধু কেবল আলোর ছটা?—ধূপের গন্ধে শালবন ভরে উঠেছে। আর ফুলের সুবাস ত কোণে-কোণে। মানুষ কিন্তু বড় দেখা যায় না। তবে অলঙ্কারের মৃদু ঝঙ্কার যেন এক-একদিন কানে আসে বলে মনে হয়। নূপুর-পায়ে মাঝে-মাঝে কে যেন চঞ্চল চরণে ঘুরে বেড়ায়। তার হাতের কাঁকণও যেন মাঝে-মাঝে অধীর হয়ে বেজে ওঠে। কিন্তু সারাদিনরাতের মধ্যে এই ক্ষণিক সাড়াগুলি এত অল্প মেলে যে কেউ আছে কি না তা ঠিক করে বলা শক্ত।

কুমার বল্‌লেন, "আমি দেখ্‌ব কিসের এ মায়াজাল।"

দূত বল্‌লে, "দিনের বেলা কিন্তু বাড়ীর চারিদিক

বন্ধ থাকে, ঠিক যেন সেই পুরাকালের কারাগার দুঃখিনী রাজ-কন্যার কঠিন কারাবাসের কথা মৌন মুখে আজও জানিয়ে দিচ্ছে। রাত্রি না হলে সে অপ্সরার নিকেতনের আভা মিল্‌বে না।"

কুমার তাইতেই রাজি।

মাঝরাত্রি অনেকক্ষণ উৎরে গেছে। দূরে শালবনের পাশে সেই পোড়ো বাড়ীটার মধ্যে আজও বীণা বেজে উঠ্‌ল। কুমার পথে বেরিয়ে পড়্‌লেন। বুড়ো নিমগাছটার আড়াল থেকে চাঁদের আলো পথের মাঝে আলোর ডোরা কেটে দিচ্ছিল। সেই ঝাপ্‌সা আলোয় কষ্টে পথ দেখে কুমার বিক্রম বন্দিনী রাজকন্যার বাড়ীর পাশে এসে পৌঁছ-লেন। এ-পথে কতকাল যে লোক চলেনি তার ঠিকানা নেই। কুমার বীণার শব্দ লক্ষ্য করে অপথ কুপথ দিয়ে কোনো-রকমে সেই বীণাবাদিনীর জান্‌লার তলাতেই এসে পড়েছিলেন। শত বৎসর ধরে শীতের আগমনে গাছের পাতা ঝরে-ঝরে সেখানে পৃথিবীর শ্যাম-অঙ্গ একেবারে ঢাকা পড়ে গিয়েছে। একে ত রাজার ছেলে, অন্ধকারে পথচলা কোনো কালেই অভ্যাস নেই, তার উপরে ঝরা

পাতার স্তূপে হঠাৎ এসে পা দেওয়া। শুক্‌নো পাতা আর ডালপালার মড় মড় শব্দে সুরমুগ্ধার সুরের নেশা টুটে গেল বোধ হয়। হঠাৎ দেখা গেল একরাশ খোলা চুল আর একখানা সোনালি আঁচল দুলিয়ে কে, যেন এসে জান্‌লাটা টেনে বন্ধ করে দিলে। তাঁর মুখ দেখা গেল না, দেখা গেল শুধু হীরার কঙ্কণ-পরা একখানা গৌর হাত। ঘরের প্রদীপের উজ্জ্বল আলোয় হীরার কাঁকণ ঝল্‌সে উঠ্‌ল। জানালা বন্ধ হয়ে যেতেই ভাঙা প্রাসাদ আবার তেমনি চিরকালের মত অন্ধকার। আশায়-আশায় অপেক্ষা কর্‌তে কর্‌তেই কাক কোকিল জগৎকে জাগরণের বার্ত্তা জানিয়ে দিলে। অগত্যা কুমারকে রুদ্ধ দরজার বাহির থেকেই ফির্‌তে হল।

পরদিন প্রায় ভোর রাত্রে আবার বনের বীণার তারে বিচিত্র রাগিণী ঝঙ্কার দিয়ে উঠ্‌ল। সে-সুরের টানে কুমার আপনি পথে এসে নাম্‌লেন। আজ কিন্তু জান্‌লার পাশে এসে দাঁড়াতে বীণার সুর ভঙ্গ হল না। বীণাবাদিনী সুরের মোহে মুগ্ধ হয়ে আপন মনে ঝঙ্কার দিয়েই চলেছেন। খোলা জান্‌লার উল্টাদিকে দেয়ালের গায়ে ডানা মেলে

রূপার পরী উড়্তে-উড়্তে শিকলে বাঁধা পড়ে আছে। তার দুই হাতে দুটা আর মাথায় একটা সোনার প্রদীপ। তিনটি প্রদীপের আলোই সুন্দরীর মুখে এসে পড়েছে। তিনি পাশ ফিরে বসে আছেন। কোলের উপর বীণা নিয়ে মুখ নীচু করে বাজিয়ে চলেছেন। শুধু আধখানা মুখ দেখা যাচ্ছে। সুন্দরীর মুখের রঙে প্রদীপের আলো যেন লজ্জায় ম্লান। ভ্রমরকৃষ্ণ চুলের মাঝখানে সোনার পদ্মের মত মুখখানি দেখে কুমারের ইচ্ছা কর্‌ছিল ছুটে গিয়ে তার মুখখানা সোজা করে ধরে একবার দেখেন। কিন্তু সেখানে পৌঁছানো তাঁর সাধ্যের বাইরে। কুমার দুই পায়ে ডালপালার উপর চাপ দিয়ে খড়-খড় শব্দ করে বীণার বাজ্‌নায় ব্যাঘাত কর্‌বার চেষ্টা কর্‌লেন। আজ কিন্তু বীণা থাম্‌ল না, সুন্দরী নিমেষের জন্যও চোখ তুলে তাকালেন না। আর একদণ্ড কাট্‌তে না কাট্‌তেই সূর্য্যের প্রথম রশ্মি ফুটে উঠ্‌ল। অমনি ঘরের আলো কার আঁচলের ঘায়ে নিবে গেল। বীণাও তখন নীরব হল। কুমারের মনে হল অন্ধকারে তাঁর মনোমোহিনী উঠে দাঁড়িয়ে জানালা বন্ধ করে দিলেন। তরুণীর

ক্ষীণ দীর্ঘ তনু ছায়ার মত দেখা গেল, মুখ অন্ধকারে অস্পষ্ট। আজ প্রাসাদ থেকে আস্‌বার সময় কুমার একখানা লিপি লিখে এনেছিলেন, "অয়ি অপরিচিতা, নিমেষের তরে' আমি তোমার দর্শনভিখারী। মুগ্ধ ভক্তের অভিলাষ পূর্ণ কর্‌বে কি ?" জান্‌লার কাছে লিপিখানা রেখে কুমার সেদিনও বাড়ী ফির্‌লেন।

তৃতীয় দিন যখন কুমার তাঁর' তীর্থস্থলে এসে উপস্থিত, তখন জান্‌লা বন্ধ। তাঁর পায়ের শব্দেই সশব্দে জান্‌লা খুলে গেল। কুমার মুখ তুলে চেয়ে দেখেন কপাটের গায়ে একখানা হাত রেখে হাসিভরা মুখে উজ্জ্বল চোখ মেলে সেই অনিন্দিতা সুন্দরী দাঁড়িয়ে। অসংখ্য রত্ন-অলঙ্কারে তাঁর দেহ সুসজ্জিত। অমন ভুবনমোহন রূপ কুমারের চোখে ত কোনো দিন পড়েই নি, স্বপ্নে তিনি যে সুরসুন্দরীকে দেখেছিলেন, তার রূপও এর কাছে অতি ম্লান। কিন্তু এ কি হল ? কুমার নির্ব্বুদ্ধির মত নিমেষের দেখা চেয়েছিলেন বলেই কি চোখের পলক পড়্‌তে না পড়্‌তে তাঁর তৃষিত দৃষ্টিকে অবহেলা করে সুন্দরীর ঘরের জান্‌লা বন্ধ হয়ে

গেল ! ব্যথিতচিত্তে কুমার সেইখানে দাঁড়িয়ে রইলেন। উপর থেকে ছবির মত সুন্দর একখানা লিপি তাঁর উষ্ণীষে এসে পড়্‌ল ; চেয়ে দেখ্‌লেন হীরার কঙ্কণ-পরা সেই বিদ্যুৎবরণীর হাতখানা জান্‌লার এতটুকু ফাঁকের মধ্যে, মিলিয়ে গেল। লিপিখানায় লেখা ছিল, "তৃপ্ত হয়েছ কি ? আর কি চাই ?" কুমার ডেকে বল্‌লেন, "তোমার দর্শন-সুখ চাই।" সেদিন কিন্তু তাঁর আশা মিট্‌ল না।

পরের রাত্রে বর্ষার বারিধারা অবিশ্রাম ঝর্‌ছিল। কুমার সেই দুর্য্যোগে পথহারা পথিকের মত ঘুর্‌তে-ঘুর্‌তে সুন্দরীর দ্বারে এসে দাঁড়ালেন। দেখ্‌লেন একখানা উঁচু পালঙ্কের উপর জান্‌লার দিকে মুখ করে নিদ্রিতা সেই ভুবনমোহিনী। কালো চুল রেশমের গোছার মত পালঙ্কের গা দিয়ে লুটিয়ে পড়েছে। হীরার কাঁকণ-পরা হাতখানি বুকের উপর লতার মত লতিয়ে আছে, আর একখানা হাত অলসভাবে মাথার তলায় পড়ে। শিয়রে দাসী পিছন-ফিরে বসে মুক্তার ঝালর-দেওয়া পাখায় মৃদু বাতাস দিচ্ছে। জলের ঝাপ্‌টায় কুমারের চোখের দৃষ্টি ঝাপ্‌সা হয়ে আস্‌ছে ; তিনি বারবার

চোখ মুছে, সেই স্থির সৌদামিনীর রূপমাধুরী দেখ্‌ছিলেন। মনে হচ্ছিল যেন আকাশ ছেড়ে চাঁদের পাশ থেকে রোহিণী আজ খসে এসে পৃথিবী আলো কর্‌ছেন। ভোর হতেই বৃষ্টি থেমে এল, বীণাবাদিনীর দাসী বাঁ-হাতখানা বাড়িয়ে জান্‌লার কপাট বন্ধ করে দিলে। কুমার আজ তাঁর মনের কথা সোনার অক্ষরে লিখে এনেছিলেন। সেই লিপি জান্‌লায় রেখে চলে গেলেন।

সারাদিনটা কাট্‌লে তবে আবার রাত আস্‌বে, সেই ভাবনায় দিনটা কুমার কিছুতেই কাটিয়ে উঠ্‌তে পার্‌ছিলেন না। সময়ের চঞ্চল পাখায় আজ যেন কেউ হিমাচল পর্ব্বতের ভার ঝুলিয়ে দিয়েছে। গতি আজ তার বড় মন্থর। রাজপ্রাসাদে বন্দীরা আজ যেন এক এক যুগ পরে প্রহর ঘোষণা কর্‌ছে। সন্ধ্যায় বৈতালিকের গান আজ কি আর প্রাণ আনন্দে মাতিয়ে দেবে না? সূর্য্যদেবেরও আজ কি হয়েছে, তাঁর মুখের হাসি কিছুতেই শেষ হয় না, বর্ষার ঘনমেঘও আজ তাঁর মুখে অন্ধকারের আবরণ এনে দেয় না।

যেমন করেই হোক দিন যখন কাট্‌বেই, তখন একরকমে কেটে গেল। প্রাসাদের স্বর্ণচূড়া অস্তমান সূর্য্যের বিদায়চুম্বনে এমন মধুর হাসি বোধ হয় আর কোনো দিন হাসেনি। কুমারের হৃদয়ের প্রতি-তন্ত্রী আজ সে হাসিতে উজ্জ্বল হয়ে উঠেছে।

রাত্রির আগমনের সঙ্গেই কুমারের বরসজ্জা সুরু হল। রাজভাণ্ডার তোল্‌পাড় করে শ্রেষ্ঠ রত্নহার তিনি নিয়ে এসেছেন, তাঁর প্রেয়সীর কণ্ঠে পরিয়ে দেবার জন্যে। শত সূর্য্যের আলোর মত তার প্রভা। আজ পায়ে হেঁটে তিনি যাবেন না, অশ্বশালা থেকে তুষারের মত শুভ্র বাহন তিনি নিজে বেছে এনেছেন। উষ্ণীষে আজ তাঁর হীরামণি ঝলক দিয়ে উঠ্‌ছে।

শেষরাত্রে যখন পথে বেরোলেন, তখন ভোর হতে বড় বেশী দেরী নেই। কিন্তু চাঁদের আলো নেই বলে আজ চারিদিক কেমন কুয়াসায় ঢাকা। কুয়াসার শীতল স্পর্শ আজ কুমারের কাছে তাঁর প্রেয়সীর হাতের শীতল স্পর্শ বলেই মনে হচ্ছিল। দূর থেকে দেখা গেল জান্‌লার নীচে এতকাল পরে আজ একটা গুপ্ত দরজা হঠাৎ খুলে গেছে; অকালে-

ফোটা পদ্মের পাপ্‌ড়ির মত সেই দরজার কপাটদুটি তাঁর চোখে সুন্দর হয়ে উঠেছিল।

কুমার দরজার কাছে এসে ঘোড়া থেকে লাফ দিয়ে পড়ে একেবারে তীরের মত বেগে ভিতরে গিয়ে ঢুক্‌লেন। সাম্‌নেই সেই তন্বী তরুণী ঊষার আলোর মত লাল্‌চে শাড়ীতে সুগঠন দেহখানি বেষ্টন করে লজ্জানত মুখে দাঁড়িয়ে। তাঁর হাত দুখানি বুকের কাছে জড়ো করা; হাতে সদ্য-ফোটা ফুলের মালা, তার পাপ্‌ড়ির জল তরুণীর আঁচলে জলের ছোপ ধরিয়ে দিচ্ছে। রূপের নেশায় কুমার তখন পাগল। তরুণী তাঁর গলায় বরমাল্য পরিয়ে দেবার আগেই তিনি ছুটে গিয়ে তার গলায় হীরার হার দুলিয়ে দিলেন। তারপর সে ফুলের মালা তুলে ধর্‌ল কি না, না দেখেই তিনি সেই কুসুম-কোমল হাতদুখানি চেপে ধর্‌তে গেলেন।

কি আশ্চর্য্য! তরুণীর হাত তুষারের মত শীতল পাষাণের মত কঠিন। কুমার বিস্মিত নেত্রে চেয়ে দেখ্‌লেন, তাঁর মনোমোহিনী প্রেয়সী পাষাণী। ঘরের চারিধারে তারি ছাঁদে গড়া অসংখ্য মূর্ত্তি,—

সমাপ্ত, অর্দ্ধসমাপ্ত, অসমাপ্তভাবে ছড়ানো। তারি মুখের ছবি নানারঙে মোহন ভঙ্গীতে আঁকা ঘরের মেঝেয় গড়াগড়ি যাচ্ছে। মাঝখানে তপঃক্লিষ্টা সন্ন্যাসিনীর মত চিত্রা বসে। তার একখানা হাতের রঙ তুষারের মত শুভ্র। পাষাণীর মত তারো হাতে হীরার কাঁকণ।

---